তেমনি আদ্যোপান্ত কেবলমাত্র একখানি আস্ত নারায়ণ সিং।' —[ 'মন' : পঞ্চভূত ]

স্বভাবতই এই জাতীয় চরিত্র, আমাদের মন-প্রধান জীবন-চর্যার পরিপ্রেক্ষিতে দেখলে, বেশ খানিকটা স্থাণু বলেই মনে হয়। কালকেতুর জড়ত্ব এই ধরনের। তাই তা কবির সৃষ্টি-ক্ষমতার ব্যর্থতার পরিচয় বহন করে না, এক বিশেষ শ্রেণীর মানুষের জীবনজিজ্ঞাসার বিশিষ্টতার সংবাদ দেয়।

কালকেতু বীর এবং শিক্ষাসংস্কারহীন বর্বর। এই বর্বরতা তার বীরত্বেরও বিশেষণ। কালকেতুর যুদ্ধজয় প্রায়ই অস্ত্রপ্রয়োগের নৈপুণ্যের অপেক্ষা রাখে না। মুষ্ট্যাঘাতে সিংহব্যাঘ্রকে পরাজিত ও নিহত করাতেই তার কৃতিত্ব। কলিঙ্গ-সেনার সঙ্গে যুদ্ধেও সে দীর্ঘকাল সশস্ত্র সংগ্রামে প্রবৃত্ত থাকেনি, ধনুঃশর পরিত্যাগ করে মুষ্টিবদ্ধ হাতে ঝাঁপিয়ে পড়েছে। পশুসুলভ এই যুদ্ধরীতি, অথবা ভোজনপ্রণালী তার চিত্তবৃত্তির আদিম ও অপরিণত গঠনেরই পরিচয় দেয়। দারিদ্র্যের জন্য সে নিত্য হাহাকার করে না, কিন্তু ভোজ্যদ্রব্যের স্বল্পতা তার দেহকে পীড়িত করে। অর্থ-সম্পদের প্রতি তার লোলুপতা না থাকলেও লোভ আছে। শিকারে যেদিন কিছুই জোটে না দেহের চিন্তাই তাকে বিব্রত এবং চিন্তিতও করে তোলে। কিন্তু মনের এই সামান্য ক্রিয়াশীলতা দেহসীমায়ই যেন সীমিত, কাজেই আদৌ অসঙ্গত নয়। কালকেতু তার ব্যাধজীবনের পরিবেশে চতুর না হলেও নির্বোধ নয়। প্রয়োজনবোধে মুরারি শীলের ধূর্ততাকেও সে প্রতিরোধ করতে জানে। কিন্তু এ বুদ্ধির প্রসার বেশি নয়। সম্পদদায়িনী দেবীর প্রতি তার সন্দেহ বালসুলভ অপরিণত বুদ্ধিরই পরিচয় দেয়। এই অপরিণত বুদ্ধিই ধার ও ভারের পার্থক্য বোঝে না, সাত রাজার ধন এক মাণিক্য-খচিত অঙ্গুরীর তুলনায় সাত ঘড়া ধনই বেশি কাম্য মনে করে। আপন বুদ্ধির সামান্যতার জন্যই আত্মবিশ্বাস নেই তার, তাই যুদ্ধ-জয়ের পরেই ধান্যশালায় পলায়ন তার পক্ষে কিছুই অসম্ভব নয়।

ব্যাধজীবনের অরণ্য পরিবেশে সে জীবন্ত; কিন্তু রাজ্য পরিচালনার বুদ্ধি ও মেধাপ্রধান বৃত্তিতে সে ম্রিয়মাণ। রাজা কালকেতুর কোন চিত্রই পাঠকদের চোখে ধরা পড়ে না। সে যেন রূপশক্তিহীন একটা অস্তিত্বমাত্র।

দুটি মাত্র স্থানে এ চরিত্র-নির্মাণে কবিদৃষ্টি ঔচিত্যভ্রষ্ট হয়েছে। ছদ্মবেশী চণ্ডীকে স্বগৃহে প্রত্যাবৃত্ত করবার মানসে পুরাণাদির উল্লেখ কালকেতুর পক্ষে যেমন অসঙ্গত, তেমনি অস্বাভাবিক কলিঙ্গরাজের প্রশ্নের জবাবে বক্রচতুর বাক্যে আপন চণ্ডীভক্তির মাহাত্ম্য ঘোষণা করা।

ফুল্লরার ভূমিকা খুবই সংক্ষিপ্ত। কালকেতুর চরিত্র-কল্পনার পিছনে যে ভাব-বৃত্ত ফুল্লরায়ও তারই প্রকাশ ঘটেছে—সেই চিন্তাহীন জিজ্ঞাসাহীন জীবন বহন। ফুল্লরার বারমাস্যা নিয়ে নানা আলোচনা বাংলা সমালোচনা সাহিত্যে স্থান পেয়েছে। অধ্যাপক শ্রীকুমার বন্দ্যোপাধ্যায় তাঁর আলোচনায় বলেছেন যে এ বিবরণে আর যা হোক দুঃখ নেই। দুঃখের কাঁদুনি দীর্ঘ-বিতানিত ছন্দে বর্ণনা করার মানসিকতা ফুল্লরার

নয়। কারণ বারমাসী বর্ণনার পূর্ব-মুহূর্তেই সে অনাহার থেকে বাঁচবার জন্য প্রতিবেশির কাছ থেকে অম্লানবদনে চাল ধার চাইতে দ্বিধা করেনি। ফুল্লরা চরিত্রের বিশিষ্টতা সপত্নীভীতিজনিত বাগবিস্তারের এই অশিক্ষিতপটুত্বে এবং এই কৌশলও ব্যর্থ হওয়ায় কালকেতুর কাছে ছুটে যাওয়ার ব্যাকুলতায়। এ ছাড়া মাণিক্য অঙ্গুরী গ্রহণে স্বামীকে নিষেধ করা, টাকার ঘড়া কোলে করে ঘরে বসে থাকা, কালকেতুকে অকারণেই ধান্যশালায় লুকিয়ে পড়ার পরামর্শ দেওয়া—এই ঘটনার সামান্য টুকরোগুলিই ফুল্লরার বৈশিষ্ট্যহীন চরিত্রকে মাঝে মাঝে চকিত রমণীয়তায় উজ্জ্বল করে তুলেছে।

ভাঁড়ু দত্ত এবং মুরারি শীল একান্তভাবেই সামাজিক টাইপ। মুরারি শীলের শাঠ্য ও কপটতা ভাঁড়ু দত্তে villainy-তে পরিণত হয়েছে। এই চরিত্র দুটি অঙ্কনে যথেষ্ট মুন্সীয়ানা আছে। এদের ভূমিকার ঔজ্জ্বল্য আবির্ভাবের সঙ্গে সঙ্গে পাঠকের মনকে আকর্ষণ করে। তবে এদের চরিত্রের মৌল-উপাদানগুলি আমাদের নিত্য অভিজ্ঞতার বিষয়—তাই এরা বিশেষ আলোচনার অপেক্ষা রাখে না।

ধনপতি আখ্যানের দুর্বলা ঠিক ভিলেন জাতীয় নয়। তার দ্বিমুখী নীতি যথেষ্ট কৌতুকাত্মক হলেও মূল আকর্ষণ যে লহনার প্রতিই ছিল কাব্যাংশে তার প্রমাণ আছে। খুল্লনার প্রতি মৌখিক সদ্ভাব ধনপতির আগমনের পরে ভবিষ্যৎ অবস্থার কথা চিন্তা করেই প্রদর্শিত হত। কিন্তু এই স্বার্থপর হীনমনা দাসীশ্রেণীর নারীও যখন শিশু শ্রীমন্তকে ঘিরে একটি বাৎসল্যসিঞ্চিত আনন্দরসোজ্জ্বল পরিবেশ সৃষ্টি করে তোলে :

দুর্বলা কিঙ্করী গায় কৃষ্ণের চরিত। / আনন্দে পুলকে শিশু নাচে গায় গীত ॥

তখন এক নব আলোকপাতে দুর্বলা কিছু নতুন আলোক পায়।

খুল্লনা চরিত্রের প্রতি কবির সহানুভূতি সর্বাধিক। কাব্যের বিস্তৃততম অংশ জুড়ে তার অবস্থান। তার কুমারী হৃদয়ে অস্পষ্ট প্রণয়-সঞ্চারের ইঙ্গিত থেকে পুত্র-পরিজন পরিবৃত হয়ে ধরাধাম পরিত্যাগ করার দীর্ঘ-কাহিনীতে বিচিত্র ভূমিকায় তার স্থিতি তাকে নানাদিক থেকে চিনবার সুযোগ করে দেয়। খুল্লনায় রোমান্টিক প্রেমের বিকশিত চিত্র নেই। কেন নেই, আগেই আলোচনা করেছি। বরং রোমান্টিক প্রেমের নায়িকা যে হতে পারত তাকে সপত্নীর সঙ্গে কলহরত নয় যুদ্ধরত যখন দেখি তখন ঘটনার হাস্যকর অসঙ্গতিতে গোপনে একটু পীড়িত না হয়েও পারি না। খুল্লনার প্রেম তাকে বেহুলায় পরিণত করেনি, কানাড়ার বীর্যদান করেনি। পারিবারিক নিত্যতার তুচ্ছ ক্ষুদ্র প্রাত্যহিকের মধ্যেই স্বাভাবিক স্থিতি দিয়েছে। এমনকি অগ্নিপরীক্ষার মাহাত্ম্যাদিও যেন তার পক্ষে অতিকথন, রূপকথার কল্পরাজ্যের কাহিনী বলেই প্রতিভাত। তবে শ্রীমন্তের প্রতি বাৎসল্যে সে বাঙালি নারীর পরিপূর্ণ মর্যাদা নিয়েই আত্মস্থ। খুল্লনায় তাই বিশিষ্টতা নেই কিন্তু প্রাণরসেরও হানি ঘটেনি কোথাও।

লহনার বিশিষ্টতা তার অপগত যৌবন এবং সন্তানহীন একাকীত্বের গোপন জ্বালাময় বেদনার অনুভবে। লহনার ব্যবহার যতটা প্রমাণ করে অতটা নিষ্ঠুরতা তার চরিত্রগত নয়। কিন্তু আপন যৌবনলাবণ্যের অবসানেই স্বামী কর্তৃক অন্য পত্নী গ্রহণের অপমান তার অন্তর-চেতনায় যে বিষ-জ্বালার সঞ্চয় ঘটিয়েছিল তারই ফলে খুল্লনা নির্যাতিত। কিন্তু এই নির্যাতনই একমাত্র সত্য নয়। নির্যাতনের পরে সাদর অভ্যর্থনা কেবলই কপটতা নয়; চণ্ডীর স্বপ্নাদেশের অলৌকিকতার কথা বাদ দিলে, এর গভীরে লহনা-চিত্তের কোন সমর্থনই ছিল না এমন মনে হয় না। লক্ষণীয় পুত্রবতী খুল্লনার বাৎসল্য-উৎসবে দুর্বলার প্রবেশ ঘটেছিল, লহনা সেখানে সম্পূর্ণ অনুপস্থিত, অথচ সপত্নীপুত্রের প্রতি চিরাচরিত বিদ্বেষ তার ব্যবহারে প্রকাশ পায়নি। পুত্রবতীর প্রতি বন্ধ্যা সপত্নীর আক্রোশে সে খুল্লনার প্রতি ক্রুদ্ধ ও বক্র কটাক্ষপাতে কার্পণ্য করে নি। স্নেহবুভুক্ষু এই সন্তানহীনা মাতার একটু গোপন স্নেহের ইঙ্গিত করলে কবির এই চরিত্র-চিত্র সবিশেষ অভিনবত্ব পেত।

ধনপতি সদাগর নামেই সদাগর। চাঁদসদাগরের জ্ঞাতি হবার উপযুক্ত চরিত্র-বীর্য তাতে অনুপস্থিত। তার চরিত্রের মূল উপকরণের সঙ্গে চাঁদ চরিত্রের অনুকরণ-জাত কিছু লক্ষণের মিশ্রণ ঘটানো হয়েছে, কিন্তু এ মিশ্রণ অদ্বয় হয়ে ওঠেনি। ধনপতির চরিত্রগত শৈথিল্য ও লঘু ইন্দ্রিয়পরতা নানা ঘটনার অন্তরালে লুকিয়ে আছে। এর সঙ্গে চাঁদের বজ্রকঠিন বীর্য ও দৃঢ়তার সমন্বয় ঘটানো সম্ভব নয়।

গৃহে বন্ধ্যা স্ত্রী লহনার যৌবন প্রায় অপগত। তাই প্রথম দর্শনমাত্র খুল্লনার প্রতি প্রণয় নিবেদনে সে দ্বিধামাত্র করেনি। এবং নানাভাবে লহনার সম্মতি আদায়ও, করে নিয়েছে। নববিবাহের পরে কর্তব্য কর্মে অবহেলা প্রদর্শন, গৌড়ে রাজকার্যে যেতে আপত্তি, লহনার গুরুতর অপরাধ সত্বেও তাকে কোনরূপ শাস্তি দিতে অসামর্থ্য, অর্থ দিয়ে খুল্লনার পরীক্ষা বন্ধের চেষ্টা সব কিছুই ধনপতির চিত্ত-তারল্যের পরিচয় বহন করে।

ধনপতি অকস্মাৎ নারীদেবতার উপর ক্রুদ্ধ হয়ে চণ্ডীর ঘটে পদাঘাত করেছিল চাঁদসদাগরেরই অনুসরণে, কিন্তু তার চরিত্রের মধ্যে এর ক্ষীণমাত্র পূর্বাভাস চোখে পড়েনি। তার চরিত্রবৈশিষ্ট্যের দিক থেকে এ ঘটনা সুসঙ্গতও নয়।

## ৫. ৬. ভারতচন্দ্র / অন্নদামঙ্গল

### প্রথম প্রস্তাব [ লেখা ১৯৫৩ সাল ]

**এক**

আঠারো শতকের মাঝামাঝি। বর্গীর হাঙ্গামার শেষ রেশটুকু বাতাস থেকে তখনও মিলিয়ে যায়নি। পলাশীর যুদ্ধের ভূমিকা তখন তৈরি হচ্ছে আলীনগর কলকাতায় আর রাজধানী মুর্শিদাবাদে। রাজসভায় প্রবেশ করলেন ভারতচন্দ্র—হাতে সদ্যসমাপ্ত কাব্য 'বিদ্যাসুন্দর'। কৃষ্ণনগরের গাছের আড়াল আবডাল থেকে সেদিন মুহুর্মুহুঃ

কোকিলের বসন্ত-কূজন ভেসে আসছিল কিনা জানা যায় না, জানা যায় না সেদিন রাজপথের পাশে অজস্র অশোকপুঞ্জ যৌবনরাগে জলে উঠেছিল কিনা। কিন্তু এটা বোঝা যায় যে মহারাজ কৃষ্ণচন্দ্র তখন গোপাল ভাঁড়ের রসিকতায় মশগুল। তাঁর সরস বাক্যবাণে শতচ্ছিন্ন রাজসভা ফেটে পড়ছে অটহাস্যে। অন্যমনস্কভাবেই হাত বাড়িয়ে কাব্যগ্রন্থটি গ্রহণ করলেন কৃষ্ণচন্দ্র, কবির দিকে তাকালেন একবার, ঈষৎ হেলল মহারাজের কিরীট-খচিত মস্তক—নির্ভুল স্বীকৃতির চিহ্ন। তারপর গোপালের সর্বশেষ মন্তব্যের কী একটা জবাব দিতে গিয়ে ঠিক তেমনি অন্যমনস্কতার সঙ্গে কাব্য-খানি সরিয়ে রাখলেন তাঁর আসনের একপাশে।

—মহারাজ, করছেন কি? সব রস যে গড়িয়ে গেল! চমকে উঠলেন কৃষ্ণচন্দ্র। গোপালের রসিকতা মুহূর্তের জন্য থেমে গেল। কবির কণ্ঠ যেন খানিকটা গলানো আর্তনাদ। তাঁর ঠোঁটের কোণে ব্যঙ্গ হাসির বাঁকা রেখাটুকু কেউ দেখতে পেল কিনা জানি না। সে হাসিতে কি বেদনা ছিল?

ক্ষণিক স্তব্ধতা। তারপর আবার অট্টহাস্যে উচ্ছ্বসিত হয়ে উঠলেন মহারাজ, 'গোপাল, কবি আজ তোমাকেও হারিয়ে দিল।' ভারত দাঁড়িয়ে রইলেন।

'বিদ্যাসুন্দর' রচনার সঙ্গে জড়িয়ে আছে এমনি একটা কিংবদন্তি; যা হয়ত সত্য নয়, কিন্তু সত্য তার হওয়া উচিত ছিল।

এই-ই কবি ভারতচন্দ্র; তাঁর কাব্য অন্নদামঙ্গল,—আর তাঁর পরিবেশ বেদনা-বিদীর্ণ বাংলাদেশ। বর্তমান আলোচনার সংকীর্ণ পরিসরে এই কথাটাই একটু বুঝে নেবার চেষ্টা করব।

## দুই

আর্য-সমালোচনায় এ ভঙ্গি হয়ত অচল, কিন্তু অন্নদামঙ্গলের ছত্রে ছত্রে ভারতের যে কবি-ব্যক্তিত্ব আমার চোখের সামনে জীবন্ত তাকে অন্য ভাষায় প্রকাশ করতে আমি পারি না।

প্রাচীন আর মধ্যযুগের বাংলা সাহিত্যের সমগ্র আয়োজনের মধ্যে এই-ই সবে কবি-ব্যক্তিত্ব স্ফুরিত হবার চেষ্টায় আর্ত হয়ে উঠেছে; এমনকি মুকুন্দরামের মতো প্রতিভাবান কবির কাব্যেও যে কবি-মানুষের এই পরিচয়—ব্যক্তি-পরিচয় মেলে না, এ-প্রত্যয় বোধহয় নিঃসন্দেহ। বিজয় গুপ্ত তাঁর মনসামঙ্গলে আরাধ্যা দেবীর বন্দনা করতে গিয়ে যে কথাটি বলেছেন, সমগ্র প্রাচীন আর মধ্যযুগের বাঙালি কবিকুলের তা অন্তরের বিশ্বাস :

আমি বটি যন্ত্র মাগো যন্ত্রী বট তুমি।/ যা বলে বাজাও যন্ত্র তা বলিব আমি॥

এ কেবলই মামুলী দেবী-বন্দনার কথা নয়, কবি-ব্যক্তিত্বের বিলোপসাধনের কথা। আর কেবল সচেতনভাবে আপন কবি-শক্তিতে বিশ্বাস করবার ব্যাপারেই এই দ্বিধা আর অস্বীকৃতি নয়, এই দ্বন্দ্ব তাদের সৃষ্টিকর্মের অন্তরে অন্তরে অনুস্যূত। বিজয় গুপ্তের

মনসার ভাসান, কবিকঙ্কণের চণ্ডী কিম্বা ঘনরামের ধর্মমঙ্গল—কাব্য হিসেবে এদের দোষ-গুণ যাই থাক না কেন, এদের মধ্যে কি এদের স্রষ্টাকে খুঁজে পাওয়া যায়? খুঁজে পাওয়া যায় কি কৃত্তিবাসকে আর কাশীরাম দাসকে তাঁদের বহুখ্যাত সুবিস্তৃত কাব্যের মধ্যে?

এ জিনিসটা নতুন যুগের সাহিত্য-ধর্ম। প্রাচীন আর মধ্যযুগের সাহিত্যের সঙ্গে এখানেই আধুনিক সাহিত্যের মূল পার্থক্য। মেঘনাদবধ কাব্যে কেবল রাবণ চরিত্রেই মধুসূদনের আত্মপ্রতিফলন ঘটেনি, সমগ্র কাব্যবস্তু আর কাব্যকলায় সেই বিরাট মানুষটি তরুণ গরুড়-সম মূর্ত হয়ে আছেন। কেবল মধুসূদনের নয়, কাব্যকর্মে কবি-ব্যক্তিত্বের এই স্ফুরণের উদাহরণ আধুনিক বাংলা সাহিত্যের সারা ইতিহাসটা জুড়েই ছড়িয়ে আছে।

নবযুগের অব্যবহিত আগের পর্বে পুরনো এক কবির কাব্যে এর প্রকাশ বিস্ময়কর। সমগ্র অন্নদামঙ্গল কাব্যে যেন এক বিরাট কবিপ্রাণ রাজসভার আদর্শে আপন মানস-সৃষ্টিকে আপনিই খণ্ডিত করেছে, বিচ্ছিন্ন করেছে, বিকৃত করেছে। এ খণ্ডন, এ বিকৃতি কবির সচেতন মন করেনি, বিশেষ পরিবেশে বিশেষ যুগপ্রেক্ষিতে এ ঘটনার সূত্রধারণ করেছে তাঁর ব্যক্তিসত্তার সমগ্র গভীরতা—আর এই আত্মক্ষয়ী দ্বন্দ্বের অবশ্যম্ভাবী পরিণাম ঘটেছে তাঁর সিনিসিজমে; কবি ভারতের ঠোঁটের ঐ বিকৃত হাসি, কণ্ঠের ঐ তীব্র আর্তনাদ আর বিদ্যাসুন্দরের গড়িয়ে যাওয়া আদিরসের স্রোতে কবির বেদনার্ত-রসিকতা প্রত্যক্ষ হয়ে আছে অন্নদামঙ্গল কাব্যে।

তাই সাহিত্য-বিচারের কোন আদালতে ভারতচন্দ্রকে বেত্রাঘাতের সুপারিশ যেমন অবান্তর, তেমনি তাঁকে যুগ-স্রষ্টা বলে আত্মশ্লাঘার প্রকাশটাও নেহাৎই অন্ধ-ভক্তির গদগদ-ভাষণ।

কবির কবি-জীবন আলোচনায় বসে তাঁকে ভালো কিংবা মন্দ নিঃসংশয়ে একটা কিছু চূড়ান্ত রায় দেবার জিদটা ছাড়া চাই অর্থাৎ বাংলা সাহিত্যের ইতিহাসের অনেক স্তরে প্রগতি আর প্রতিক্রিয়ার যে বেণীবন্ধন রচিত হয়েছে তার দিকে পিছন ফিরে কোন যান্ত্রিক সিদ্ধান্ত ঘোষণা করা বা মেনে নেওয়াকে অস্বীকার করতে হবে, কেননা তা অনৈতিহাসিক। আর সাহিত্য বা সাহিত্য-সমালোচনা কোনটাই কলে তৈরি হয় না।

## তিন

'নগর পুড়িলে দেবালয় কি এড়ায়'—অন্নদামঙ্গল। রাষ্ট্রনৈতিক সংকট-সংঘর্ষ ও বিপ্লব-মুখী অবস্থায় নিছক কাব্য-সৌন্দর্যের দেবালয়েও আগুন লেগেছে। একে কবি-চেতনার অর্ধস্ফুট বাক্য হিসেবে গ্রহণ করাই সংগত। তবে এই চেতনাকে আধুনিক কবির উচ্চকণ্ঠ ও সচেতন ঘোষণার সঙ্গে এক করে দেখলে ভুল হবে:

I come down
From the burning roof
All over the burning town.— লুই আরাগঁ।

ভারতচন্দ্রের এ-চেতনা মিশ্র ও পরোক্ষ—তবে রামপ্রসাদের মতো আত্মকেন্দ্রিকতায় তা নিঃশেষিত নয়।

বর্গীর আক্রমণের বিস্তৃত বর্ণনার প্রয়োজন নেই—তা আজ ইতিহাসগত হয়েছে। চার চারবার তাদের অত্যাচারের নৃশংসতা পশ্চিম বাংলার একটা বৃহৎ অংশকে কেমন করে শ্মশানে পরিণত করে তা সর্বজনবিদিত। আর মুর্শিদাবাদের রাজতক্ত নিয়ে গুপ্তহত্যা, রক্তপাত আর রাষ্ট্রবিপ্লব তো ছিলই, ছিল বিদেশি বেনিয়াদের সঙ্গে সংঘর্ষ, ছিল রাত্রের অন্ধকারে ষড়যন্ত্রের ফেনিল হলাহল।

গ্রামীণ বাংলার সমাজে ভাঙন ধরেছে, বাংলার বাণিজ্য আর শিল্প পড়ে পড়ে মার খাচ্ছে, অর্থনীতির মূল কাঠামোর আর শ্রেণীবিন্যাসে সংকটটা তখন পৌঁছেছে চরমে। রাজনীতি আর অর্থনীতিতে একটা মৌল পরিবর্তন অগ্নিগর্ভ সম্ভাবনায় থর থর করে কাঁপছে। আর ইংরেজ-বিজয়ের পূর্বমুহূর্তের বাংলা দেশের ঐতিহাসিক নিয়তি সেই আগমন-সম্ভাবনাকে নীলকণ্ঠের বেদনায় ধারণ করেছে।

পুরনো মূল্যবোধের ভিত্তি ভঙ্গুর, ধর্মের একাধিপত্য আজ অপচিত, নীতিবোধ এবং জীবনের গভীর অনুধ্যান অবসিত।

প্রাচীনের বিদায়-বেদনা আর নতুনের গর্ভযন্ত্রণার এই মুহূর্ত বাংলাদেশের রাষ্ট্র-সমাজ, শিল্প-সাহিত্য সর্বক্ষেত্রেই গুরুত্বপূর্ণ ঐতিহাসিক সম্পদ। ধ্বংসই এর প্রত্যক্ষ রূপ, নতুন সৃষ্টির ভ্রূণ কোথায় তা জানা যায় না। সে যুগের রাষ্ট্রবিদেরা তা জানেন নি, সে যুগের কবিদের চোখে এর সমগ্র পরিচয় নেই; তাই রামপ্রসাদের শাক্তপদের আত্মকেন্দ্রিক ষড়রিপুদমনে, কিংবা তাঁর বিদ্যাসুন্দরের নগ্ন রিরংসায়, দ্বিজ ভবানীর রামায়ণের অনাবশ্যক অশ্লীলতায়, জগৎরাম আর রঘুনন্দনের আন্তরিকতাহীন কারুকর্মে —এই যুগপ্রবৃত্তির খণ্ডিত-প্রকাশ।

কিন্তু একমাত্র ভারতচন্দ্রই এই আংশিকতার অভিশাপ থেকে মুক্তি পেয়েছিলেন। তাঁর একক কবি-দৃষ্টিই সে যুগের ধ্বংসের সর্বব্যাপকতা, মূল্যমানের মৌল পরিবর্তন-সূচনা ও অনাগত সৃষ্টি-ভ্রূণের সম্ভাবনাকে বিদ্ধ করতে সক্ষম হয়েছিল। কিন্তু এই কবিচেতনা ও দৈনন্দিন জীবন-চেতনার সুস্পষ্ট চিন্তা যে আদৌ সমন্বিত হয়নি, তাও অবশ্য মনে রাখার।

ভারতচন্দ্রের কবি-ব্যক্তিত্বে এরই প্রকাশ।

## চার

ভারতচন্দ্র সভাকবি।

এ কেবল একটি তথ্যমাত্র নয়। এর তাৎপর্য সুদূরপ্রসারী, কবি-কল্পনা আর

কলাকৌশলের অনেক পশ্চাৎভূমির সত্য ঐ একটি ঘটনার মধ্যেই লুকিয়ে আছে। পণ্ডিত সমালোচকদের মহলে 'সাহিত্য কাদের জন্য ?'—এ প্রশ্নটা যেমন পবিত্র সাহিত্য-সূত্র হিসেবে আপত্তিকর, তেমনি বাইরে থেকে আরোপিত রাজনৈতিক প্রচার-কৌশলের একটা অঙ্গ—তাই পরিত্যাজ্য। কিন্তু এই জিদটা ছেড়ে দিলেই দেখা যাবে যে সমগ্র কবি-মানসের পরিণতি-সংঘটনে আর তাঁর সৃষ্টির মূল রস প্রেরণায় ও প্রকাশভঙ্গির চারুত্ব-সম্পাদনে এটা একটা মৌল প্রশ্ন। আদি ও মধ্যযুগে আমাদের দেশে সাহিত্য-সৃষ্টির পিছনে যেসব প্রেরণা-ভিত্তি ছিল সেগুলি হয়,—মসনদ, মন্দির, মঠ, মাঠ ও মেয়ে-মহল—অর্থাৎ রাজসভা [ মসনদ ], ধর্ম-সংস্থা [ মঠ ও মন্দির ] আর জনসাধারণ [ মাঠ ও মেয়েমহল ]। অবশ্য আমাদের সাহিত্য বিকাশের প্রত্যেকটি স্তরেই যে এদের মধ্যে পার্থক্যের সীমারেখাগুলি প্রাচীরের মতো অলঙ্ঘনীয় ছিল তেমনটি মনে না করাই ঠিক। বহুস্থানেই তাদের একাধিক প্রেরণা-ভিত্তি কাছাকাছি এসেছে আবার ক্বচিৎ বা একেবারে সমন্বিতই হয়েছে। সাহিত্যের চরিত্রে এই ঘটনাটির প্রতিফলন যে বাইরে থেকে আরোপিত মাত্র নয়, তার মূল থেকে উৎসারিত —এ কথা উদাহরণের সাহায্যে প্রতিষ্ঠিত না করলেও আজ আর অপ্রমাণিত থাকবে না।

'কাদের জন্য লিখি ?'—এ প্রশ্নটার সঙ্গে তাই জড়িয়ে আছে প্রেরণাভিত্তির কথা, কবি-চিত্তের শ্রেণী-আসক্তির কথা। ব্যাপারটি জটিল আর কবি মনের গভীরতম স্তরে কখনও জানায় কখনও না-জানায় এর প্রক্রিয়া চলে—তাই সহজ করে সোজা কথায় বলতে দ্বিধা জন্মাতে পারে, কিন্তু কথাটা বহু-পরীক্ষিত সত্য।

ভারতচন্দ্র সভাকবি। একথা বললেই এমনি অনেকগুলি প্রশ্ন উত্তর দাবি করে, আর না বললে একটা প্রধান জিজ্ঞাসাই অনুচ্চারিত থেকে যায়।

কৃষ্ণনগরের রাজসভা আঠারো শতকের দ্বিতীয়ার্ধের বাংলা দেশের একটা বড় জমিদারি দরবার। এর খুঁটিনাটি না হলেও মর্মগত প্রেরণার পরিচয় দরকার। উনিশ শতকের নতুন ইংরেজি কানুন চালু হবার আগে বাংলাদেশের রাজা-প্রজার সম্বন্ধটি ছিল একটু অভিনব। শোষণের ব্যবস্থায় ফাঁক ছিল না ঠিকই, কিন্তু সীমারেখাটি নিশ্ছিদ্র বেড়াজাল হয়ে পড়েনি। রাজসভার বাইরে আর ভেতরে যাতায়াতের পথ তাই রুদ্ধ ছিল না একেবারে। কৃত্তিবাসের রাজসভার কাব্য তাই জনজীবন থেকে গ্রহণে যেমন সমৃদ্ধ, জনজীবনের অন্তরে, আনন্দলোকে তেমনি তার প্রতিষ্ঠা। আঠারো শতক থেকেই রাজা-প্রজার এ সম্বন্ধে ফাটল ধরতে থাকে, আর সেই ফাটলে কুড়ুল চালিয়ে একে দু-ভাগ করে দেয় বিদেশি সরকার। কৃষ্ণনগরের এই নতুন রাজসভা জনজীবন থেকে বহুদূরে—একদিকে ক্ষীয়মাণ মোগল-দরবারী বিলাস-ব্যসনের কৃত্রিম অনুকরণে, আর অপরদিকে গতানুগতিক শাক্ত-বৈষ্ণব-দ্বন্দ্বের মিথ্যা শাস্ত্রীয় আস্ফালনে এ দূরত্ব দুর্লঙ্ঘ্য-প্রায়। ভারতচন্দ্রের কাব্য-গঠনের এই পরিবেশ কেবলমাত্র প্রভাব হিসেবেই দেখা দেয় নি, তাঁর কবি-ব্যক্তিত্বকে তৈরি করেছে।

অন্নদামঙ্গলের শিব-পার্বতী কাহিনী তো বাংলার মাঠে ঘাটে ছড়িয়ে থাকা গল্প থেকে মঙ্গলকাব্যের সূত্র ধরে বাংলা কাব্যে স্থায়ী আসন লাভ করেছে। ভারতচন্দ্রের কবি-প্রতিভা এই বহু-প্রচলিত ধারায় যে সুদূরপ্রসারী পরিবর্তন সাধন করেছে তা গবেষণা করে আবিষ্কারের অপেক্ষা রাখে না। দরিদ্র দাম্পত্য-প্রেমের আদর্শ শিব-পার্বতীর কাহিনী তার জীবন-মাধুর্য হারিয়েছে অনেক পরিমাণে শাক্ত আর বৈষ্ণব মতের দ্বন্দ্বে; তন্ত্রের আস্ফালনকে সাহিত্যভাত করতে গিয়ে কবি-প্রাণের অনেকটা অপচিত হয়েছে।

দ্বিতীয়ত, বিদ্যাসুন্দরের বিশেষ রসধারায় রাজসভার বিশেষ দাবি মিটেছে। অবশ্য রাজসভার রুচি দাবি করল আর কবি তা মিটিয়ে ফেলতে কাব্য রচনা করে বসলেন—ব্যাপারটি ঠিক এমনি করে ঘটেনি, ঘটে না। তাহলে এ-কাব্য একটা সস্তা ফরমায়েসি বস্তুতে পরিণত হত। কবির মর্মগত-বেদনা ধরা পড়ত না এখানে। ঐ দাবি আর তা মেটাবার প্রবৃত্তি এই দুটোই যে ভারতচন্দ্রের কবিপ্রতিভার অবিচ্ছেদ্য অঙ্গ এটা বুঝে নিতে হবে।

তৃতীয়ত, ভারতচন্দ্রের সিনিক চটুল ও পরিহাসপ্রবণ—বলা যায় ব্যঙ্গাত্মক মনোভাব ছড়িয়ে আছে সমগ্র কাব্যটির পরিকল্পনায়, চরিত্র-সৃষ্টিতে আর গঠন-নৈপুণ্যে। এর সঙ্গে সে যুগের রাজসভার প্রতিবেশের সম্পর্কটা অত্যন্ত প্রত্যক্ষ।

চতুর্থত, প্রকাশ-ভঙ্গির নাগর-বৈদগ্ধ্য, মার্জিত-নৈপুণ্য, সংস্কৃত শিল্পকলাকে নিঃশেষে আত্মসাৎ করার মধ্য দিয়ে একটি ব্যক্তিক কবি-ভাষার সৃষ্টি—এ তো রাজকবির পক্ষেই সম্ভব। ভারতচন্দ্রের এই ভাষা-সৌধকে তাঁর সমগ্র প্রতিভা থেকে পৃথক করে দেখাটা কিছু নয়। এ-পর্বের অন্যান্য ভারত-অনুকারকদের রচনায় এ বৈশিষ্ট্যটি সমগ্র কবি-ব্যক্তিত্ব থেকে পৃথক—কেননা তা আরোপিত, কিন্তু ভারতচন্দ্রে আপন কবি-ব্যক্তিত্বের মধ্য দিয়েই এর উৎসারণ।

এ-গুলিকে যেভাবে পৃথক করে দেখালাম, আসলে অর্থাৎ ভারতচন্দ্রের প্রতিভায় কিন্তু তা পৃথক হয়ে নেই; এসব মিলেই ভারতের কবিত্ব—অন্তত তার একটা প্রধান দিক আর এর পশ্চাৎপটে গোপাল ভাঁড়ের অট্টহাস্যের সরব-ঘোষণা আর বিলাস-কলার নূপুর-নিক্কণ।

## পাঁচ

জয়দেব সম্বন্ধে একটি সনেটে প্রমথ চৌধুরী লিখেছিলেন :

> ললিত লবঙ্গলতা দুলায় পবনে; / বর্ণে গন্ধে মাখামাখি বসন্তে অনঙ্গে। / নূপুর-ঝঙ্কারে আর গীতের তরঙ্গে, / ইন্দ্রিয় অবশ হয় তব কুঞ্জবনে॥ / উন্মদ মদনরাগ জাগালে যৌবনে, / রতিমন্ত্রে কবিগুরু দীক্ষা দিলে বঙ্গে। / রণক্ষত চিহ্ন তাই অবলার অঙ্গে, / পৌরুষের পরিচয় আশ্লেষে চুম্বনে॥ / পাণির চাতুরী হল নীবীর মোচন। / বাণীর চাতুরী কান্ত কোমল বচন॥ / আদিরসে দেশ ভাসে

অজয়ে জোয়ার। / ডাকো কল্কি ম্লেচ্ছ আসে করে করবাল, / ধূমকেতু কেতু সম উজ্জ্বল করাল, / বঙ্গভূমি পদে দলে তুরস্ক সোয়ার !

মুসলমান-সৈন্যের বঙ্গ বিজয় আর জয়দেবের আদিরসাত্মক কান্ত-কোমল পদাবলীর মধ্যে সম্বন্ধ আবিষ্কারকে নিশ্চয়ই কেউ বীরবলী রসিকতা বলে উড়িয়ে দেবেন না। দেশবিদেশের ইতিহাসের একটি গূঢ় তাৎপর্য কাব্যরূপে বিধৃত এখানে।

মুসলমান জয় আর ইংরেজ বিজয়; ইতিহাসের পুনরাবৃত্তি নেই, কিন্তু পুরনোর নবরূপে আসা-যাওয়া আছে।

ভারতচন্দ্রের কাব্যালোচনায় সব চাইতে চাঞ্চল্য এসেছে এই আদিরসের প্রশ্নে। কেউ কেউ নৈতিকতার আদালতে তাঁকে বেত্রাঘাতের রায় দিয়েছেন—তা আগেই বলেছি। কেউ কেউ আবার এই সমালোচনাকে কিছুটা খৃষ্টীয় মোরালিটি-প্রবর্তিত রুচিবাগীশতা নাম দিয়ে অশ্লীলতাকে শ্লীল বলে প্রমাণ করতে চেয়েছেন। আবার অনেকে বাংলা সাহিত্যের ইতিহাসে এই জাতীয় অশ্লীলতার নিদর্শন-প্রাচুর্য দেখিয়ে সাফাই গেয়েছেন। ব্যাপারটি জরুরী—আলোচনা-বিতর্কের বহু ধারায় তাই প্রমাণিত হচ্ছে। তবে কবি-কৃতিত্বের বিচারে বসে অমন রায় দেবার প্রবৃত্তিটা না ছাড়লে নয়।

শ্লীল বা অশ্লীল, রুচি বা নীতির তত্ত্বমূলক আলাপ নিয়ে আমরা ব্যস্ত নই; আর ওসব ব্যাপারের কোন সর্বসম্মত মাপকাঠি দাঁড় করানো গিয়েছে কিনা তাও জানা নেই, তবে বাংলা সাহিত্যের ধারার নিদর্শন তুলে এটা প্রমাণ করা চলে না যে ভারতচন্দ্র নরনারীর যৌন সম্বন্ধের একটা সুস্থ স্বাভাবিক ছবি এঁকেছেন। নরনারীর দেহ-মিলন বাংলা কাব্যে একটা দুর্লভ বস্তু নয় ঠিকই, কিন্তু বাংলা মঙ্গলকাব্যগুলিতে তার যা চিত্র তা জীবনের সর্বব্যাপকতায় সামঞ্জস্যপূর্ণ ও অপরিহার্য। অপরপক্ষে ভারতচন্দ্র বিদ্যা ও সুন্দরের মিলনের যে চিত্র এঁকেছেন তার বাকভঙ্গিতে, তার বিপরীত বিহারে কী এক রিরংসার ভাব ফুটে ওঠেনি? শ্লীলতার বিচার না করেই বলা যায় যে যৌন-সম্বন্ধের এ চিত্র বাংলা কাব্যের ধারায় ওতঃপ্রোতভাবে অনুস্যূত হয়ে আসেনি। বর্তমান কাব্যে এ একেবারে অপরিহার্য ছিল। এ প্রবৃত্তিটা যুগের। রামপ্রসাদের বিদ্যা-সুন্দরে, দ্বিজভবানীর অনুবাদ রামায়ণে, জীবন মৈত্রের মনসার ভাসানে এবং ও-যুগের বহু বাংলা কাব্যে এর প্রমাণ স্পষ্ট—ভারতচন্দ্রে তারই শিল্প-কৌশলের চরম স্ফূর্তি পেয়েছে।

একটা সঠিক ধ্বংসের মুখে দাঁড়ানো-জীবনে, সর্বক্ষেত্রের ব্যাপক মূল্য পরিবর্তনের মধ্যে এমনি একটা প্রবণতা অসম্ভব নয়। বিশেষ করে রাজসভার ক্ষীয়মাণ মোগলাই বিলাস-ব্যসন ভারতচন্দ্রে এই মনোবৃত্তির বিকাশ ঘটিয়েছে।

প্রমথ চৌধুরীর কবিতায় তারই ব্যঞ্জনা॥

চার

ভারতচন্দ্রের কাব্যের আরাধ্যা দেবীটি হলেন অন্নদা। এ রূপ-কল্পনার তাৎপর্য বোঝার

জন্য দুটিমাত্র ঘটনার উল্লেখ করব। বর্গীর তাণ্ডবে গঙ্গার পশ্চিম দিকের চাষীরা জোত-জমি ছেড়ে দিয়ে পালিয়ে যায়, ফলে বহুশত বিঘা জমিতে ফলন বছরের পর বছর বন্ধ থাকে। দুর্ভিক্ষের করাল ছায়া ঘনিয়ে আসে। আর দ্বিতীয় ঘটনাটি হল রাজা কৃষ্ণচন্দ্রের একটা বিস্ময়কর কৃতিত্ব। ঐতিহাসিকেরা পর্যন্ত আশ্চর্য হয়েছেন এত অল্প সময়ে কি করে তিনি নবাব সরকারের দেনার বিরাট অঙ্কটা পরিশোধ করে আপন রাজকোষও পূর্ণ করেছিলেন। ঐতিহাসিকদের বিস্ময়ের কোন কারণ নেই ; প্রজাদের কাছ থেকে রাজা-জমিদারদের আদায়ের ইতিহাসটা তাঁরা জানেন না এমন নয় ; আর এ-ঘটনা কেবল কৃষ্ণচন্দ্রের রাজ্যেই ঘটেনি ঘটেছে সারা দেশ জুড়ে। বর্গীর আক্রমণে হৃত-সর্বস্ব নবাব সরকার জমিদারদের উপরে যে বোঝা চাপিয়ে দিলেন কি করে জমিদারদের সেই সঙ্কট প্রজাদের ঘাড়ে গিয়ে চেপে বসে তা সহজেই অনুমেয়।

কাজেই অন্নের জন্য হাহাকার সারা দেশ জুড়ে না হোক, বিস্তীর্ণ অঞ্চল জুড়ে যে বেদনা-বিদীর্ণ কাহিনীর জন্ম দিয়েছিল, রাজসভার কবি তা ধরে রেখেছেন তাঁর কাব্যে। শিবের 'হা অন্ন হা অন্ন' বলে ঘুরে বেড়ানোর কাহিনীর প্রেরণায় যে অন্য কিছু নেই তা বলা যায় জোর দিয়ে। অন্নদা-পরিকল্পনার উদ্ভবও ওখানেই। প্রসঙ্গত উল্লেখযোগ্য যে বাংলা মঙ্গলকাব্যে এই দেবীটির এখানেই আবির্ভাব ঘটল।

ভারতচন্দ্রের দুটি পঙ্‌ক্তির কথা বলি :

অন্নপূর্ণা যার ঘরে / সে কাঁদে অন্নের তরে / এ বড় মায়ার পরমাদ।

এই উক্তিতে শিবরূপী বাংলার কৃষক জনতার সত্যকার পরিচয় আছে, অন্নস্রষ্টার অন্নাভাবের বেদনা আছে, পৌরাণিক কাহিনীর পাতলা আবরণে সে সত্য ঢাকা পড়ে না। আর :

আমার সন্তান যেন থাকে দুধে ভাতে।

দুর্ভিক্ষ-ক্লিষ্ট মানুষের এই জীবন-প্রার্থনা সে-যুগের কবির কাব্যে যে এমন অপূর্ব সুরে বেজেছে তা বিস্ময়কর ও শ্রদ্ধার যোগ্য। এই পঙ্‌ক্তির বিদ্যুৎ-আলোয় চকিতে ভারত-কবির যে মূর্তি চোখে পড়ে তা রাজপ্রাসাদের রত্নখচিত চূড়াকে অতিক্রম করে উঁচু হয়ে আছে, ব্যথার সমুদ্র থেকে তাঁর সদ্যোত্থিত হস্ত স্বর্গের আশ্বাসের দিকে প্রসারিত, মুখে অক্ষয় কবি-বাণী :

আমার সন্তান যেন থাকে দুধে ভাতে।

জীবনের প্রতি এই শ্রদ্ধা—মানুষের এই মূল্যবোধ, আদি আর মধ্যযুগের বাংলা সাহিত্যে ধর্মের আবরণ ঠেলে দেখা দিতে পারেনি। মানবতা সেখানে মনসার পায়ে বাম হস্তে হলেও দুটো পুজোর ফুল ফেলে দিয়েছে। মানবতার এই জাড্য মোচিত হল আমাদের নবযুগের কাব্যে। কিন্তু নবযুগে পাশ্চাত্যপ্রভাব সম্ভাবিত হবার আগেই জাতির অন্তরে যে পরিবর্তন সূচিত হচ্ছিল ভারতচন্দ্রে তার তাপমাত্রা পড়া যেতে পারে। য়ুরোপীয় সভ্যতার সংস্পর্শে বর্ধিত জাতীয় রেনেসাঁর মহা মহীরুহের ভ্রূণরূপে ভারতচন্দ্রের মানবতাকে হয়ত অনেকে দেখতে চাইবেন না, এর মাঝখানে একটি

বৈপ্লবিক পরিবর্তনের পার্থক্য স্বীকার করেও। কিন্তু এদেশ ইংরেজ বিজয় না হলেও জাতির জীবন-বিবর্তনের অনিবার্য ফল হিসেবে যে রেনেসাঁ ঘটত তার একটা অস্পষ্ট পূর্ব ইঙ্গিত যে ভারতচন্দ্রের মানবতাবোধে প্রকাশিত এটা মনে করা চলে। এই মানবতা প্রকাশিত দেবদেবীর মানবীকরণের যে প্রক্রিয়া বহু প্রাচীনকাল থেকেই বাংলা সাহিত্যে চলে আসছে তার সম্পূর্ণায়নে এবং ধর্মের প্রভাবকে কাব্যের অন্তর থেকে সরিয়ে এনে পটভূমিকায় দাঁড় করানোয়।

সাত

অন্নদামঙ্গলের কাহিনীতে প্রেমের তিনটি রূপকে পাশাপাশি তুলে ধরেছেন কবি—শিব দুর্গা, বিদ্যা-সুন্দর এবং দুই স্ত্রীসহ ভবানন্দ মজুমদারের চিত্রে। সহজেই বোঝা যায় কবি-প্রাণের উল্লাস নির্বাধ হয়ে উঠেছে বিদ্যা ও সুন্দরের মুক্ত প্রেমের বর্ণনায়। গান্ধর্ব বিবাহের ব্যাপারটা কেবলই সমাজকে চোখঠারা, কেবল 'হেসে হেসে সমাজ-সৌধের ভিতে সুড়ঙ্গ' কাটার বাইরের আবরণ।

তরুণীর বৃদ্ধ স্বামী কিন্তু তাঁর প্রাণের সমর্থন পায়নি! এমনকি দেবাদিদেব হয়েও কবির ব্যঙ্গের হাত থেকে রেহাই পান নি শিব। বুভুক্ষু মানুষের বেদনা কবির কাব্যে ভাষা পেলেও দারিদ্র্যকে তিনি কখনও শ্রদ্ধা দেখাননি। এর নাম দেওয়া যেতে পারে ভারতের ঐশ্বর্যবাদ। জীবনের যা-কিছু পার্থিব মাধুর্য দু'হাতে আকণ্ঠ পান করতে চেয়েছেন কবি,—উর্বশীকে আলিঙ্গন করেছেন ডান হাতের সুধা-পাত্রের লোভে, বামহাতের বিষভাণ্ড দেখে ভয়ে পিছিয়ে যাননি। এই বিষামৃতের সমন্বিত জ্বালা ও মাধুর্যের আস্বাদন-ক্ষমতাকে বিসর্জন দিলে ভারতচন্দ্রকে চেনা যাবে না।

ঐশ্বর্যের কবি ভারতচন্দ্র বৃদ্ধ ও দরিদ্র উমাপতিকে ব্যঙ্গের তীক্ষ্ণাস্ত্রে বিদ্ধ করলেও, সতীর মৃত্যুর মুখোমুখি দাঁড়িয়ে প্রেমের যে ঐশ্বর্য-মূর্তি তিনি দেখলেন তার সামনে বার্ধক্য-চিন্তা আর দারিদ্র্য-বিতৃষ্ণা লোপ পেল—বেদনাহত শিবের সে রুদ্র-বিরহী মূর্তি কবির সমগ্র চেতনাকে নাড়া দিল,—তাই অগ্নিগিরির লাভাস্রোতের মতো কাব্যস্রোত মুক্তি পেল তাঁর লেখনীতে :

মহারুদ্র রূপে মহাদেব সাজে। / ববম্বম্ ববম্বম্ শিঙা ঘোর বাজে॥

কিন্তু একাধিক বিবাহের জীবন স্পষ্টত তাঁর কাছে ধিক্কৃত হয়েছে। ভবানন্দ মজুমদারকে নিয়ে তাঁর দুই স্ত্রীর কদর্য কোন্দল আর ব্যর্থতার দীর্ঘশ্বাস নির্ভুল তুলিকায় এঁকেছেন কবি। তাঁর ব্যঙ্গের তীক্ষ্ণ সুরটি এখানে একেবারেই ভুল করবার নয়। আর এই বিদ্রূপই তীব্রতম হয়ে উঠল যখন কাব্যকাহিনীর আবরণ ভেদ করে কবির ব্যক্তিত্ব প্রকাশিত হল :

এ সুখে বঞ্চিত কবি রায় গুণাকর। / দুই নারী বিনা নাহি পতির আদর॥

সঙ্গে সঙ্গেই কাব্যারম্ভে নৃপতি-বন্দনার একটি কথা মনে পড়ে যায়। রাজা কৃষ্ণচন্দ্র

স্বয়ং চন্দ্রের চেয়েও ভাগ্যবান, কারণ তাঁর 'সিতাসিত দুই পক্ষ সদা জ্যোৎস্নাময়'। ভারতচন্দ্রের তীক্ষ্ণ ব্যঙ্গের একটা তীর স্বয়ং তাঁর পোষ্টার বিরুদ্ধে উদ্যত।

কিন্তু তাঁর তূণে সঞ্চিত অপর তীরগুলি কেবল লক্ষ্যভ্রষ্টই হয়নি, অপচিত হয়েছে— তাঁর কবি সত্তাকেই বিদ্ধ করেছে। দায়িত্বহীন ব্যঙ্গের একটা জীবন-গভীরতা-বিরোধী সুর সারা কাব্যটিকে আন্তরিকতাহীন করে তুলেছে। অনেকসময় এ-পর্যন্ত মনে হয়েছে যে এ বর্ণনা কি কেবলই কারুপ্রতিমা, না এর জীবন স্পন্দিত হচ্ছে পীনস্তনী বক্ষের অভ্যন্তরে। প্রমথ চৌধুরীর সনেটের এই জিজ্ঞাসা :

> প্রতিমা গড়েছি আমি প্রাণপণ করে। / আঁধারে আবৃত কত খুঁজে গুপ্ত খনি, / এনেছি তারার মত জ্যোতির্ময় মণি, / রত্ন দিয়ে দেবীমূর্তি গড়িবার তরে।/ স্ফটিকে গড়েছি অঙ্গ নিশিদিন ধরে, / পরায়েছি শ্যামশাটী মরকতে বুনি, / রক্ত-বিন্দু পারা দুটি সুলোহিত চুনি / বিন্যস্ত করেছি আমি দেবীর অধরে / প্রজ্জ্বলিত ইন্দ্রনীলে খচিত নয়ন, / প্রান্তে লগ্ন প্রবালেতে গঠিত শ্রবণ, / মুকুতা-নির্মিত যুগ্ম ঘন-পীন-স্তন, / সুকঠিন পদ্মরাগে গঠিত চরণ / অপূর্ব সুন্দর মূর্তি, কিন্তু অচেতন,— / না পারি পূজিতে কিম্বা দিতে বিসর্জন।

কি ভারতচন্দ্র-কবি-আত্মাকেও কোনদিন সংক্ষুব্ধ করে তুলেছিল ?

কিন্তু এই জিজ্ঞাসা থেকেও কবি ভারতচন্দ্র বড়।

প্রাক্-রেনেসাঁ বাংলার সাহিত্য-গতির শেষ প্রান্তে দাঁড়িয়ে আছেন ভারতচন্দ্র— এক চোখে তাঁর মানব-সন্তানকে দুধে-ভাতে বাঁচিয়ে রাখবার বেদনাময় আকাঙ্ক্ষা, অপর চোখে পার্থিব সব সৌন্দর্য সব ঐশ্বর্য ভোগের বহ্নিমান কামনার ধিকি ধিকি জ্বালা ; ঠোঁটের কোণে তাঁর বিদ্রূপের হাসি— বিদ্রূপ সমাজকে, নৃপতিকে—সর্বাপেক্ষা অধিক আপনাকে, আর শিল্পীর অহঙ্কারে উচ্চশির তাঁর কৃষ্ণনগর যেন—বাংলার সব রাজপ্রাসাদ থেকে উচ্চতর।

## ৫·৬ ভারতচন্দ্র / অন্নদামঙ্গল

**দ্বিতীয় প্রস্তাব / লেখা ১৯৬৭**

বাংলা সাহিত্যের প্রধান কবিদের মধ্যে ভারতচন্দ্র রায় একজন—আজ রুচি ও রীতির যুগান্তরেও একথা প্রায় সকলেই মেনে থাকেন। পুরনো সাহিত্যে এরূপ ব্যক্তিত্ববান শিল্পী খুবই দুর্লভ, তাঁর বড়ো সমালোচকেরাও একথা বলেন। গত দুশ বছর ধরে বিস্ময়কর জনপ্রিয়তা এবং তীব্র ভৎর্সনা, ভাষাশিল্পের শিরোপা এবং রুচি-হীনতার ধিক্কার যুগপৎ তাঁর ভাগ্যে জুটেছে। তাঁর শক্তিকেই সবাই অভিনন্দিত করেছেন, সৃষ্টিকে নয়। ভারতচন্দ্র সম্বন্ধে ভাবতে গেলেই এই সমস্যার মুখোমুখি দাঁড়াতে হয়। নিম্নোক্ত সূত্রগুলির মধ্য দিয়ে আমরা তার উত্তর খুঁজেছি।

### এক. কবির সংক্ষিপ্ত জীবন-কথা

কবি ঈশ্বর গুপ্ত সর্বপ্রথম ভারতচন্দ্রের জীবন-কথা সংগ্রহ করে 'সংবাদ প্রভাকর' পত্রিকায় প্রকাশ করেছিলেন ১৮৫৫ সালে। একমাস পরে তা 'কবিবর ৺ভারতচন্দ্র রায় গুণাকরের জীবনবৃত্তান্ত' নামে পুস্তকাকারে প্রকাশিত হয়। পরবর্তী গবেষকেরা এর কোন কোন তথ্য নিয়ে প্রশ্ন তুলেছেন এবং আলোচনা করেছেন। কিন্তু এখনও এ-বিষয়ে ঈশ্বর গুপ্তের রচনাই আমাদের অবলম্বন। তাঁর অনুসরণে ভারতচন্দ্রের জীবন-কথা সংক্ষেপে বিবৃত হলো।

১৭১২ সালে ভারতচন্দ্র জন্মগ্রহণ করেন। কোনো কোনো গবেষকের মতে তাঁর জন্মকাল ১৭০৫-১০ এর মধ্যে। পিতা নরেন্দ্রনারায়ণ রায় ভূরশুট পরগণার ভূস্বামী ছিলেন। বাস করতেন পেঁড়ো গ্রামে। কবি ছিলেন পিতামাতার কনিষ্ঠ পুত্র। বর্ধমানরাজের সঙ্গে বিবাদ করে নরেন্দ্রনারায়ণ তাঁর অধিকার হারিয়ে প্রায় নিঃস্ব হয়ে পড়লেন। তাই বাল্যকালে একদা-ধনী পিতার পুত্র ভারত মামাদের আশ্রয়ে বড় হন। প্রথমে তিনি মন দিলেন সংস্কৃতবিদ্যাচর্চায়। কিছুকালের মধ্যে পারদর্শীও হয়ে উঠলেন। কিন্তু তখনকার অর্থকরী বিদ্যা ছিল পার্সি, সংস্কৃত নয়। ভারত পার্সি না শিখে সংস্কৃত শেখায়, বাবা-দাদারা সবাই খুব রেগে গেলেন। তাঁদের বিরক্তির আরও একটি কারণ ছিল—বাড়ির অনুমতি না নিয়েই মামারবাড়ির পাশের গ্রামে বিয়ে করা। এই অবস্থায় ভারত মামাবাড়ি ছেড়ে চলে গেলেন দেবানন্দপুরে। প্রথমে উঠলেন এক আত্মীয় হীরারাম রায়ের কাছে। পরে আশ্রয় জুটল পার্সিনবীশ রামচন্দ্র মুনসীর বাড়িতে। পার্সি শিক্ষা হলো ভালোভাবেই। দেবানন্দপুরে বাসকালেই তাঁর প্রথম কাব্যরচনা—'সত্যপীরের ব্রতকথা'। কবি নিজের লেখাপড়ার পরিচয় দিতে গিয়ে বলেছিলেন :

> ব্যাকরণ অভিধান সাহিত্য নাটক। / অলঙ্কার সঙ্গীতশাস্ত্রের অধ্যাপক। / পুরাণ আগমবেত্তা নাগরী পারসী ॥

অন্যত্র মিলেছে তাঁর একটি ঈষৎ গর্বিত উক্তি :

> পড়িয়াছি যেইমত লিখিবারে পারি। / কিন্তু সে সকল লোকে বুঝিবারে ভারি ॥

পার্সি শিক্ষা শেষ করে বাড়ি ফিরে এলেন ভারত। অভিভাবকদের আর ক্ষোভের কারণ রইল না। দাদারা তাঁকে এবার পারিবারিক সম্পত্তির মোক্তার করে বর্ধমান-রাজের সভায় পাঠালেন। বাড়ি থেকে নিয়মিত সময়ে রাজকোষে খাজনা জমা না পড়ায় ভারতকে কারাগারে যেতে হলো। কতককাল কারাবাসের দুঃখ ভোগ করে, কারাধ্যক্ষের সাহায্যে গোপনে পালালেন তিনি। অনেক কষ্টে লুকিয়ে বর্ধমান থেকে বহুদূরে কটকে মারাঠাদের অধিকারে গিয়ে হাজির হলেন। এরপরে তিনি পুরীতে শঙ্করমঠে আশ্রয় নিলেন এবং বৈষ্ণব গ্রন্থাদি পাঠ করতে লাগলেন। বৈষ্ণবশাস্ত্র পাঠ এবং ভক্তদের সংস্পর্শের ফলে তিনি ভক্ত বৈষ্ণব হয়ে উঠলেন, 'মুনি গোঁসাই

নামে পরিচিত হলেন। একদল বৈষ্ণবের সঙ্গে তীর্থভ্রমণের উদ্দেশ্যে ভারতও যাত্রা করলেন বৃন্দাবনের দিকে। পথে পড়ল খানাকুল। তাঁর ভায়রা থাকতেন সেখানে। এক আসরে যখন এই নবীন গোঁসাইটি ভাবমগ্ন হয়ে মনোহরশাহী কীর্তন শুনছিলেন, ভায়রা এসে তাঁকে বাড়িতে ধরে নিয়ে গেলেন। কবির সন্ন্যাস-জীবন এখানেই শেষ হলো।

ভারত কিন্তু পিতৃগৃহে আর ফিরতে চাইলেন না। স্ত্রীকেও সেখানে পাঠালেন না। তিনি কাজকর্ম খুঁজতে লাগলেন।

প্রথমে আশ্রয় পেলেন ফরাসডাঙায় ফরাসি সরকারের দেওয়ান ইন্দ্রনারায়ণ চৌধুরীর কাছে। ইন্দ্রনারায়ণের মাধ্যমেই তিনি পরিচিত হলেন কৃষ্ণনগরের মহারাজ কৃষ্ণচন্দ্রের সঙ্গে এবং অল্পকালের মধ্যে গুণপনা দেখিয়ে রাজার সভাসদ হয়ে উঠলেন। মাসিক বেতন হল চল্লিশ টাকা। কৃষ্ণচন্দ্রের সভায় থাকাকালীন তিনি 'রসমঞ্জরী' এবং 'অন্নদামঙ্গল' [ 'বিদ্যাসুন্দর ' এবং 'মানসিংহ' অংশদুটি সহ ] কাব্য দুটি রচনা করেন। সম্ভবত অন্নদামঙ্গল কাব্য লেখা শেষ হবার আগেই কৃষ্ণচন্দ্র কবিকে মূলাজোড় গ্রামটি ইজারা দেন।[১] বাড়ি তৈরির জন্য দিলেন আরও একশ টাকা। কবি গঙ্গাতীরে মনোমত বাড়ি করলেন। গৃহদেবতাদি স্থাপন করলেন। পিত্রালয় থেকে পত্নীকে আনলেন, কবির প্রথম পুত্রের জন্ম হলো। তাঁর বাবাও এসে এখানে বাস করতে লাগলেন। কিছুকাল কবির অন্নবস্ত্র বাসস্থান পারিবারিক সুখশান্তির অভাব রইল না।

কিন্তু তা অল্প দিনের জন্য। কারণ বর্গীর আক্রমণের ভয়ে বর্ধমানের রাজপরিবার মূলাজোড়ের কাছে এসে সাময়িক বসতি স্থাপন করলেন। তারা কৃষ্ণচন্দ্রকে অনুরোধ করে গ্রামটি পত্তনি নিলেন এবং কর্মচারী রামচন্দ্র নাগকে পত্তনিদার নিযুক্ত করলেন। কবি গোড়া থেকেই এই পত্তনি দেবার বিরোধী ছিলেন। কিন্তু প্রতিপালক কৃষ্ণচন্দ্রকে তিনি স্বমতে আনতে পারেন নি। পত্তনিদার রামচন্দ্র নাগ কবির উপরে নানাবিধ অত্যাচার করতে থাকেন। অতিষ্ঠ হয়ে ভারতচন্দ্র 'নাগাষ্টক' নামক এক সংস্কৃত কবিতা লিখে কৃষ্ণচন্দ্রের কাছে আবেদন করলেন :

'সমস্তং মে নাগো গ্রসতি সবিরাগো হরি হরি।'

কৃষ্ণচন্দ্র বিপন্ন কবিকে স্বস্তি দেবার জন্য গুস্তে গ্রামে তাঁর বাসের ব্যবস্থা করে দিলেন। কবিও যাবার জন্য তৈরি হচ্ছিলেন কিন্তু গ্রামবাসীদের অনুরোধে তাঁর যাওয়া হলো না। তিনি শেষ পর্যন্ত মূলাজোড়েই থেকে গেলেন। ১৭৬০ সালে বহুমূত্র রোগে তাঁর মৃত্যু হয়।

---

১ ১৭৫২ সালে অন্নদামঙ্গল লেখা হয়। চল্লিশ বছর বয়সে তিনি মূলাজোড়ের বাড়িতে পত্তনিদার রামচন্দ্র নাগের অত্যাচারে অতিষ্ঠ হয়ে ওঠেন। ঐ গ্রাম পত্তনিদারের হাতে আসে বর্গীর হামলাকালে অর্থাৎ ১৭৫০ এর মধ্যে।

দুই. রচনাবলী

এক : সত্যপীরের ব্রতকথা ১নং। দেবানন্দপুরে হীরারাম রায়ের নির্দেশে রচিত।

দুই : সত্যপীরের ব্রতকথা ২ নং। দেবানন্দপুরে রামচন্দ্র মুনশীর নির্দেশে রচিত। রচনাকাল ১৭৩৭ / ৩৮ সাল। সম্ভবত প্রথম ব্রতকথাটি আগে লেখা। তবে খুব কাছাকাছি সময়ের মধ্যে। দ্বিতীয়টিতে তিনি পারসি শিখেছেন, এইরূপ বলা হয়েছে। মনে হয় আগে লেখা ব্রত কথাটির উপরে সম্মশেখা পারসির রঙ লাগানোই দ্বিতীয়টি রচনার উদ্দেশ্য।

তিন : অন্নদামঙ্গল। [ বিদ্যাসুন্দর, মানসিংহ অংশ সহ ]। ১৭৫২ সালে কৃষ্ণচন্দ্রের আদেশে লেখা ।

চার : রসমঞ্জরী। কৃষ্ণচন্দ্রের আদেশে লেখা। ঈশ্বর গুপ্তের মতে অন্নদামঙ্গলের পরে এবং অনেক আধুনিক গবেষকের মতে আগে লেখা।

পাঁচ : নাগাষ্টক। মূলাজোড়ে বাসকালে লেখা। কবিতায় বলা হয়েছে, তাঁর বয়স চল্লিশ এবং তিনি যশ লাভ করেছেন। অন্নদামঙ্গলের পরে, কিন্তু ঐ বছরই ১৭৫২ এর শেষভাগে, কিংবা ৫৩ এর প্রথম দিকে লেখা হতে পারে।

ছয় : খণ্ড কবিতাগুলি। কৃষ্ণচন্দ্রের সভায় থাকাকালীন বিভিন্ন সময়ে লেখা।

সাত : গঙ্গাষ্টক। সম্ভবত মূলাজোড়ে গঙ্গাতীরে বাসকালে লেখা

আট : চণ্ডীনাটক। অসম্পূর্ণ। মূলাজোড়ে বাসের উল্লেখ আছে এবং আছে কৃষ্ণচন্দ্রের প্রশস্তি।

চৌরপঞ্চাশৎ ভারতচন্দ্রের রচনা নয় বলেই গবেষকদের সিদ্ধান্ত।

তিন. শিল্পী-ব্যক্তিত্ব।

শিল্পীর জীবন এবং সৃষ্টি এই দুটি প্রান্তকে সংবদ্ধ করে যে সেতুটি তাকে বলা যাক কবির অন্তর্জীবন বা শিল্পীব্যক্তিত্ব। কবির ভেতরের এই স্রষ্টামন বাইরের তথ্যঘটিত জীবনের সঙ্গে কখনও সমান্তরালে চলে, কখনও তির্যক সম্পর্কে বদ্ধ থাকে। আবার মাঝে মাঝে এরা বিপরীতমুখী হয়েও দেখা দেয় অর্থাৎ কবির বাস্তব ও প্রত্যক্ষ-জীবনের ভাবনা ও কর্ম তার অন্তর্জীবন দ্বারা প্রতিনিয়ত খণ্ডিত ও বিপর্যস্ত হতে পারে।

ভারতচন্দ্রের পূর্বোক্ত জীবনকথার সাহায্যে ব্যক্তিত্বের পূর্ণাঙ্গ পরিচয় গড়ে তোলা প্রায় অসম্ভব কাজ। তবে একদিকে তাঁর জীবনের এই স্বল্পতথ্য অন্যদিকে তাঁর রচনা-বলীর আভ্যন্তর সাক্ষ্য—এদের বিশ্লেষণ করে একটা মোটারকম ছবি মাত্র দাঁড় করানো যেতে পারে।

ভারতচন্দ্রের জীবন বিচিত্র অভিজ্ঞতায় পূর্ণ ছিল। মধ্যযুগে বাঙালির অভিজ্ঞতা অতিপরিচিত সমতলে বয়ে যেত। কিছু কিছু সাময়িক হাঙ্গামা বা রাজনৈতিক বিপর্যয়ের স্পর্শ কোথাও কখনও লাগলেও তাতে স্থায়িত্ব বা গভীরতা থাকত না। সেকালের অধিকাংশ বাঙালি কবিই প্রথাসিদ্ধ সরলতায় প্রাত্যহিক অস্তিত্ব বজায় রেখে

চলতেন। দু-একজনের ভাগ্যে কিছু কিছু পারিবারিক অশান্তি ঘটেছে, তাতেই তাঁরা যথেষ্ট বিচলিত হয়েছেন, যেমন ধর্মমঙ্গলের কবি রূপরাম চক্রবর্তী। বিখ্যাত মুকুন্দরামের আত্মকথনে একটি অর্থনৈতিক বিপর্যয়ের ফলে গ্রাম ছেড়ে উদ্বাস্তু হবার কাহিনী মিলছে। তারপরে দীর্ঘ উত্তরজীবনের শান্তপ্রবাহ ও ধীর লয় তাঁকে পারিপার্শ্বিক ও ভাগ্যের সঙ্গে সহজ সামঞ্জস্যে, প্রথার কাছে প্রতিবাদহীন আত্মসমর্পনের পথে নিয়ে গিয়েছে; তবুও প্রথমজীবনের ঐ তরঙ্গিত অভিজ্ঞতা তাঁর কবিচিত্তের অন্তরে সঞ্চিত থেকেছে, এবং কাব্যমধ্যে কোথাও বা তার কিছু প্রতিফলন ঘটেছে।

আসলে মধ্যযুগের কবিদের মধ্যে যথার্থ উত্তেজিত জীবন কাটিয়েছিলেন আলাওল। সে-বিষয়ে আমি অন্যত্র লিখেছি, "প্রথমত, জীবনের বহু বিচিত্র ও উদ্দাম অভিজ্ঞতা তিনি লাভ করেছিলেন। হার্মাদ জলদস্যুদের সঙ্গে সংগ্রাম থেকে আরম্ভ করে, রাজবন্দীর দুঃসহ দুর্দশা, অশ্বারোহী সৈনিকের পেশা থেকে ভিক্ষাবৃত্তি পর্যন্ত। দ্বিতীয়ত, আলাওল যে-রাজসভার কবি ছিলেন এবং যেসব মন্ত্রী-সেনাপতিদের আনুকূল্য লাভ করেছিলেন তাঁরা মুকুন্দরামের পোষ্টার মতো গ্রাম্য ভূস্বামী মাত্র ছিলেন না। রোসাঙ্গের রাজসভা, স্বাধীন নরপতির খাঁটি রাজসভা ছিল। রাজনৈতিক আলোচনা এবং কর্মতৎপরতাই এ-সভায় প্রধান কর্তব্যরূপে অনুশীলিত হয়। আলাওল যে সে-সব কিছু থেকে বিরত হয়ে কাব্যসাধনায় নিমগ্ন থকেতেন না এমন প্রমাণ মিলছে। সম্ভবত রাজকীয় ষড়যন্ত্রে অংশগ্রহণ করে তিনি কারারুদ্ধ হন।—তৃতীয়ত, আলাওলের ধমনীতে মুসলমান ধর্মসংস্কৃতির প্রবাহ, যার পায়ের তলায় 'বিশাল মরু দিগন্তে বিলীন' যার এক হাতে কোরান, অপর হাতে তরবারি—ধর্মের জন্য বিশ্বজয়ের তীব্র প্রেরণা। এই গতিবেগ, এই প্রবল বিজীগিষা ধর্মীয় বিশ্বাসের সূত্রে আলাওলের চিত্তধর্মে অনুপ্রবিষ্ট এবং শিল্পকর্মে অভিব্যক্ত। প্রধান কাব্য পদ্মাবতীর বিশিষ্টতা তাঁর ব্যক্তিত্বের পাত্র থেকে উৎসারিত। মঙ্গলকাব্যের জীবনচিত্রণে যে শিথিল পারিবার-মুখিতা, গার্হস্থ্য দৈনন্দিনের যে নিস্তরঙ্গ পারাবতবৃত্তি, যে কোমল ইন্দ্রিয়ালুতা তা থেকে আলাওল আমাদের যেন অকস্মাৎ 'শ্যেনসম ছিন্ন করে' উর্ধ্বে নিয়ে যান, প্রচণ্ডের মুখোমুখি করে দেন অতি উল্লসিত বেদুইন-বৃত্তির সঙ্গে, ক্ষণকালের জন্য পরিচয় করিয়ে দেন।'[১]

কতকটা আলাওলের সদৃশ অভিজ্ঞতা-বৈচিত্র্য ছিল ভারতচন্দ্রের জীবনে। কিন্তু পার্থক্যও ছিল গুরুতর। উত্তেজনা ও চড়াই-উৎরাই যথেষ্টই ছিল কিন্তু উদ্দামতা ছিল না, যদিও ছিল ব্যক্তিত্বের একটা তীক্ষ্ণ জোর। বাল্যকাল থেকেই ভারত পরিবারচ্যুত, শুধু দূরবর্তীই নয়—গৃহের মমতাবঞ্চিতও। বাবা-দাদার অমতে তাঁর সংস্কৃত পড়া এবং বিয়ে করা। শেষ পর্যন্ত তাদের ক্রোধ উপশমের জন্য পারসি শেখাও হলো। কিন্তু যাদের উপদেশে পারসি শিখলেন তাঁদের প্রত্যক্ষ উদ্দেশ্য ধরা পড়ল তাঁকে বর্ধমান রাজের দরবারে মোক্তার করে সম্পত্তি তদারকির কাজে পাঠানোয়। কনিষ্ঠ ভাই বাকি

১ দ্রষ্টব্য আমার লেখা 'কবি মুকুন্দরাম' গ্রন্থ।

খাজনার দায়ে অনায়াসে জেলে যেতে পারেন, জ্যেষ্ঠেরা তখন নিরাপদ দূরত্বে নিশ্চেষ্ট থাকাই শ্রেয় মনে করেছিলেন। পারিবারিক স্নেহের এরূপ পুরস্কারই তাঁর ভাগ্যে জুটেছিল।

জেল ভোগের শাস্তি [ বর্ধমানে কয়েদিদের বিবিধ সাজার বিবরণ আছে 'বিদ্যাসুন্দরে ] জেলপালানো [ সম্ভবত মালিনী হীরাকে যেভাবে ধৃতি পেয়ে ছেড়ে দিয়েছিল প্রহরী—সেরূপ কোন পন্থায়], গোপনে বর্ধমান থেকে কটক পর্যন্ত দীর্ঘপথ পেরোবার আতঙ্ক তাঁর অভিজ্ঞতার ভাণ্ডার পুষ্ট করেছিল এবং চিত্তকে জীবন ও সংসার সম্বন্ধে বিরূপ করেছিল। জেলে অপরাধী কয়েদী ও কারারক্ষীদের সহবাস রাজসভায় [ বর্ধমানে এবং পরে কৃষ্ণনগরে ] সভাসদ কর্মচারীদের সঙ্গে পরিচয়, মারাঠি সেনা-শিবিরের সংসর্গ, পুরীতে বৈষ্ণবদের নৈকট্য তাঁকে নানাশ্রেণীর মানুষদের সম্পর্কে অভিজ্ঞ করে তুলেছে। এরা কেউ ভক্ত, তাত্ত্বিক-পণ্ডিত; অন্নদামঙ্গলের পূর্বখণ্ডের ব্যাসদেবের মতো সাম্প্রদায়িক বৈষ্ণব, কেউ ঘুষখোর জেলরক্ষক, কেউবা কঠোরস্বভাব বর্গীযোদ্ধা, ধ্বংসের মত্ততায় যারা, শিবের ভূতপ্রেতদের মতোই উদ্দাম, আর দুই রাজসভার প্রচুর কর্মচারী—চতুর চটুল সুবিধাবাদী চক্রান্তকারী ও খোসামুদে এরা সবাই [ বিদ্যাসুন্দরে নারীদের পতিনিন্দায় রাজকর্মচারীদের ব্যঙ্গচিত্র দ্রষ্টব্য, ব্যতিক্রম সভাকবি ] তাঁর মন ভরে রেখেছে, অর্থাৎ মনুষ্যত্ব নামক ব্যাপারটার প্রতি শ্রদ্ধা বড়ো অবশিষ্ট থাকে নি। মারাঠি, ওড়িয়া, ফরাসডাঙার ফরাসি এবং ওলন্দাজদের [ গোন্দলপাড়ায় ওলন্দাজ সরকারের দেওয়ানের আশ্রয়ে বাসকালে ] সঙ্গেও তাঁর কিছু সংস্পর্শ ঘটেছিল। এবং বঙ্গদেশের বাইরে কটক থেকে পুরী পর্যন্ত ভ্রমণের সুযোগ তাঁর হয়েছিল। ফলে সেকালের বৈচিত্র্যহীন বাঙালি জীবনের আদর্শে ও আদলে তাঁর বিশ্বাস ভিতর থেকে বিচলিত হয়ে পড়েছিল। আবার সহজ সাধারণ প্রাণবন্ত, বিচিত্র আবেগে চঞ্চল ও অকৃত্রিম গ্রামীণ মানুষদের সঙ্গে গভীর পরিচয়ের অভাবও তাঁর রচনায় প্রতিফলিত।

ভারতচন্দ্র কতকগুলি বড়োলোকের আশ্রয় ও আনুকূল্য লাভ করেছিলেন। তাঁদের মধ্যে প্রধান তিনজন। রামচন্দ্র মুনসী তাঁকে পারসি পড়িয়েছিলেন। ইন্দ্রনারায়ণ চৌধুরী তাঁকে কৃষ্ণচন্দ্রের হাতে তুলে দিয়েছিলেন। কৃষ্ণনগরের মহারাজ তাঁকে দিয়েছিলেন প্রতিষ্ঠা, দিয়েছেন কাব্য লেখার সুযোগ, তিনিই কবিকে গৃহাদি নির্মাণ করিয়ে পারিবারিক জীবনে ফিরিয়ে আনেন। ভারতচন্দ্রও সাধ্যমত এই সব আনুকূল্যের ঋণশোধের চেষ্টা করেছেন। তিনি রামচন্দ্র মুনসীর উচ্ছ্বসিত স্তুতি করেছেন সত্যপীরের ব্রতকথায়। ইন্দ্রনারায়ণের মোসাহেবী করেছেন গোন্দলপাড়া থেকে ফরাসডাঙ্গায় নিত্য যাতায়াত করে। মহারাজা কৃষ্ণচন্দ্রকে অমর করে রেখেছেন নানা কাব্যে বিস্তৃত প্রশংসা করে। তাছাড়া রাজার ছোটবড় সব খেয়ালে তাল দিয়েছেন, তাঁর খুশিমত কবিতা-কৌতুক রচনা করেছেন যখন তখন [ তার একটা ভগ্নাংশের খোঁজ মিলেছে ঈশ্বর গুপ্তের চেষ্টায় ] এমন কি রাজার পোষা ধেড়েকে

নিয়েও ছড়া বানিয়েছেন। অথচ মহারাজ কৃষ্ণচন্দ্র তাঁর কোনো আপত্তি না শুনে বর্ধমানের রাজাদের পত্তনি দিয়েছেন মূলাজোড় গ্রাম, যেটি আগেই ইজারা দেওয়া হয়েছিল ভারতকে। এটা ভূস্বামীদের শ্রেণীগত বোঝাপড়ার প্রশ্ন—কবি এবং পোষ্যদের এ সব ক্ষেত্রে বলবার কী বা থাকতে পারে ; রাজা তাদের আনুকূল্য করে প্রসাদ বিতরণ করবেন, উপদেশ শুনবেন কেন ?

আর একটি ধনী পরিবারের সঙ্গে ভারতচন্দ্রের তিনবার সংস্পর্শ ঘটেছিল। বর্ধমানের রাজারা তাঁর বাবার সম্পত্তি কেড়ে নিয়েছিল, তাঁকে কারারুদ্ধ করেছিল এবং প্রতিষ্ঠিত জীবনে কর্মচারী রামচন্দ্র নাগকে লাগিয়ে তাঁকে অতিষ্ঠ করে তুলেছিল। ভারতচন্দ্রের মতো উচ্চশিক্ষিত, তত্ত্বজ্ঞ এবং বহুদর্শী পণ্ডিত ও প্রতিভাবান ব্যক্তিকে [ এবং কতকটা আত্মম্ভরী বলে নিজের গুণবিষয়ে সচেতন ] ধনাঢ্য ব্যক্তিদের আশ্রয় ভিক্ষা করে, অর্থানুকূল্য লাভ করে; কৃপার ভিখারী হয়ে খোসামুদে মোসাহেবের জীবন কাটাতে হয়েছে। এর যন্ত্রণাবোধ তাঁকে অন্তরে বিদ্ধ করেছে এবং তাঁর কাব্যকে তিক্ত ও বক্র করে তুলেছে।

তবুও ভারতচন্দ্রের জীবনের শ্রেষ্ঠ পর্যায় কৃষ্ণচন্দ্রের আশ্রয়েই গড়ে উঠেছিল। সত্যপীরের ব্রতকথা বাদ দিলে বাকি সবগুলিই এই সময়ে লেখা। মহারাজের অর্থানুকূল্যে তাঁর অভাব নিশ্চয়ই ঘুচেছিল—কারণ সেকালে মাসিক চল্লিশ টাকার দাম কম ছিল না। তবুও কৃষ্ণনগর বাসকালেও প্রকৃত অর্থে তিনি ছিলেন গৃহহীন। স্ত্রী পিতৃগৃহে। নিজ পিত্রালয়ের সঙ্গে বহু আগেই সব সম্বন্ধ চুকিয়ে দিয়েছেন কবি। ভবঘুরে ভারত আশ্রয় পেলেও, এখনও মূলোৎপাটিত। শিকড় গজাবার সুযোগ এলো চল্লিশ বছর বয়সে। মাত্র তখন তিনি নিজের গৃহ পেলেন এবং যথার্থ পরিবার জীবনে প্রতিষ্ঠিত হলেন। বাঙালির পরিবারধর্ম ও তৎসংশ্লিষ্ট আবেগ-ভাবোচ্ছ্বাসগুলি ভারতচন্দ্রের অপরিচিতই শুধু থাকে নি, তিক্ত বিরূপতার সৃষ্টি করেছে, চিত্তকে আক্রমণে শাণিত করে তুলেছে। একমাত্র যে প্রবৃত্তি প্রাকৃতিক, বরং বাঙালির গার্হস্থ্য পরিবেশে যা মুহ্যমান সেই তীব্র কাম-প্রেম বৃত্তি বা প্যাসন ভারতচন্দ্রের কাব্যে সর্বদা সোল্লাসে প্রতিবিম্বিত।

ভারতচন্দ্রের শিল্পীব্যক্তিত্বে তাঁর ব্যক্তিগত জীবন ও প্রতিভার সঙ্গে ওতপ্রোত হয়ে আছে যুগের বিশিষ্টতা। সে কারণেই তার কিঞ্চিৎ পরিচয় নেওয়া প্রাসঙ্গিক মনে করি। সপ্তদশ শতাব্দীর প্রথমার্ধে জাহাঙ্গীর ও শাহ্‌জাহানের শাসন কালে বাংলাদেশের রাষ্ট্রীয় ও অর্থনৈতিক অবস্থায় কোনো নূতন দুর্যোগ দেখা দেয় নি। সমাজজীবন পুরানো ছন্দে চলছিল, বৃহত্তর ভারতের সঙ্গে এ দেশের যোগাযোগ সহজ হওয়ায় বা সর্ব-ভারতীয় ঐক্যবদ্ধ শাসন ক্ষমতার অধীনে আসায় বাঙালির জীবন ও ভাবনায় কিন্তু নব দিগন্ত উন্মোচিত হয় নি। কিন্তু সপ্তদশ শতকের দ্বিতীয়ার্ধ থেকে বাংলাদেশ ঔরঙ্গজেবের শাসনাধীন এল। পঞ্চাশ বছর বিস্তৃত তাঁর রাজত্বকালে বাংলাদেশ অর্থনৈতিক শোষণে জীর্ণ হয়ে পড়ল। এ আমলে মীরজুমলা, শায়েস্তা খাঁ

আজিমউস্‌সান এবং আরও অনেকে—প্রায় প্রতিটি সুবাদারই—বাংলা দেশকে নির্মম-ভাবে দোহন করে কোটি কোটি টাকা সম্রাটের কোষে পাঠাতেন এবং নিজেদের ব্যক্তিগত সম্পদবৃদ্ধি করতেন। করভারে গোটা দেশ পীড়িত, তার উপরে সম্রাটের আদর্শ অনুসরণ করে হিন্দুদের উপরে অতিরিক্ত অত্যাচার চালাতে শাসকেরা উৎসাহই অনুভব করত। মাঝে মাঝে দেশে দুর্ভিক্ষের অবস্থা দেখা দিয়েছে। আরও ছিল মগ-পর্তুগীজদের হানাদারি। মোগল সুবাদারেরা অনেকেই ছিল অসচ্চরিত্র, অর্থলোলুপ বিলাসী ও কামুক। এর প্রভাব অমাত্যবর্গের মধ্যে ছড়িয়ে পড়েছিল এবং হিন্দু-মুসলমান নির্বিশেষে অভিজাত সম্প্রদায়, ভূস্বামীরা ঐ ধরনের জীবনা-দর্শের অনুসরণ করে ধন্য হতে চেয়েছিল। একটা দূষিত, পৌরুষহীন লালসা-শৈথিল্য সারা দেশে প্রকট হয়ে উঠল সপ্তদশ শতকের দ্বিতীয়ার্ধ থেকে।

আঠারো শতকেও এ অবস্থা সমানে চলতে থাকে। মুর্শিদকুলি বা আলিবর্দি যোগ্য শাসক হলেও দেশের আর্থিক বা সামাজিক অবস্থার উন্নতি ঘটাতে পারেন নি। মুর্শিদকুলির হিন্দুবিদ্বেষে এবং ভূস্বামী ও প্রজাদের পীড়ন করে অর্থসংগ্রহ দেশে হাহাকার তুলেছিল। আলিবর্দির সময়ে বর্গীয় হাঙ্গামায় গঙ্গার পশ্চিম পর্যন্ত বিশাল অঞ্চল বিধ্বস্ত হয়েছে। শস্যক্ষেত্র ও জনপদ শ্মশানে পরিণত হয়েছে। সারা দেশে নিদারুণ অন্নাভাব। বিবেচক শাসক আলিবর্দিও বর্গীদের বাধা দেবার প্রয়োজনে দুর্ভিক্ষক্লিষ্ট প্রজাকে করভারে জর্জর না করে পারেন নি। ঔরঙ্গজেবের মৃত্যুর পরে কেন্দ্রীয় নিয়ন্ত্রণ শিথিল হয়ে পড়ল। বাংলার সুবাদারেরা কার্যত স্বাধীন। দরবার, হারেম এবং অমাত্যদের আবাসস্থল ষড়যন্ত্র ও স্বার্থচিন্তার কেন্দ্রে পরিণত হলো।

এই অবস্থায় ১৭৫৭ সালে পলাশীর যুদ্ধে দেশের প্রকৃত ক্ষমতা ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর হাতে চলে গেল। এই শতাব্দীর শেষার্ধে কোম্পানীর কর্তৃপক্ষ লুঠের স্বর্গরূপে বাংলাকে ব্যবহার করেছে। প্রভূত অর্থ নানা ভাবে ইংলণ্ডে পাঠানো হয়েছে। দারিদ্র্য অনাচার অরাজকতা পৌঁছেছে চরমে। অন্যদিকে উনবিংশ শতাব্দী আরম্ভ হবার আগে পাশ্চাত্যের সাংস্কৃতিক প্রভাব আমাদের জাতীয় জীবনে অনুভূত হয় নি।

মোট কথা সপ্তদশ শতকের শেষভাগ থেকে অষ্টাদশ শতকের প্রায় সমাপ্তিকাল পর্যন্ত বাঙালির জীবন বিবিধ অব্যবস্থা ও সঙ্কটের মধ্য দিয়ে চলেছে। অর্থনৈতিক দৈন্য ও নিষ্ঠুর শোষণ, বোম্বেটে বর্গীর হানাদারি ও দুর্ভিক্ষ, রুচিহীনতা ও মোগলাই বিলাসকলা অভিজাতবর্গের জীবন থেকে ক্ষরিত হয়ে গোটা সমাজকে বিষিয়ে দিচ্ছিল। ষোড়শ শতাব্দী ও সপ্তদশের প্রথমভাগ জুড়ে যে বৈষ্ণবী ভক্তিতে জাতির জীবন ছিল উল্লসিত,—এ পর্বে তার ক্রমিক অবসান ঘটেছে। চৈতন্যপন্থী আন্দোলনের প্রগতিশীল প্রাণশক্তি এখন নিঃশেষিত। নিশ্চিত বিশ্বাসের স্থলে এসেছে সংশয়। পুরাতন ধর্মকেন্দ্রিক মূল্যবোধগুলি অর্থহীন হয়ে ব্যঙ্গের বিষয় হয়ে পড়ছিল। সর্বব্যাপী অবক্ষয় মধ্যযুগের অবসান সূচিত করছিল।

ভারতচন্দ্র যুগক্রান্তি সম্বন্ধে সম্ভবত অনেকখানি সচেতন হতে পেরেছিলেন। গ্রামীণ ভদ্রলোকের সাধারণ জীবন যাপন করলে কালের কিছু খণ্ডিত ফল মাত্র ভোগ করতেন। আকবরী ভূমিব্যবস্থার পরিবর্তনকালে যেমন বিপর্যস্ত হয়েছিলেন গ্রামবাসী মুকুন্দরাম, যুগের বোধ ছিল তাঁর মন থেকে বহুদূরে। ভারতচন্দ্র জীবনের একটা বড় অংশ অভিজাত ভূস্বামীদের সঙ্গে কাটিয়েছেন। যুগের তরঙ্গাঘাত বর্ধমান কৃষ্ণনগরের রাজবাড়িতে, বিদেশি বণিকদের দেওয়ান কুঠিতে বর্গীদের ডেরায় প্রবল ভাবে অনুভূত হতো। ফলে যতটা পুরোপুরি কালকে আত্মসাৎ করার সুযোগ তিনি পেয়েছিলেন, অনেকের ভাগ্যেই তা জোটে নি। তা ছাড়া কালের সঙ্কট এবং তাঁর ব্যক্তিগত জীবনের পৌনঃপুনিক বিপর্যয় দুইয়ে মিলে একটা সুরই বেজে উঠেছে, যেন তাঁর নিজের মধ্যেই যুগের আয়না। এ কারণেও সময়ের অন্তরে প্রবেশের দরজা তিনি পেয়েছিলেন। অবশ্য যুগকে চেনবার জন্য সবচেয়ে বড় অস্ত্র ছিল তাঁর মনীষায়, প্রতিভায়।

যুগের অবক্ষয়ী প্রভাবে ভারতচন্দ্রের রচনা অন্তঃসারশূন্য এবং কৃত্রিম প্রসাধনবহুল হয়ে উঠেছে, এরূপ অতিসরলীকৃত সিদ্ধান্তের পক্ষে আমি নই। কারণ যুগ এক্ষেত্রে একটা বড় মাপের প্রতিভা তথা একটি জটিল সৃষ্টিধর্মী ব্যক্তিত্বের মধ্য দিয়ে প্রকাশ পেয়েছে। সে প্রতিফলন সূক্ষ্ম এবং বক্র হতে বাধ্য। এটুকু মাত্র বলা সম্ভব যে ভারতচন্দ্রে অবক্ষয়ী মনোভাব একটা নেতিবাচক দৃষ্টিভঙ্গীতে এবং ভাঙনের মত্ত মহোৎসবে ধরা পড়েছে। তাঁর লেখার চড়া প্রসাধন অন্তরের মূল্যহীন শূন্যতা ঢাকতে চেয়েছে এ কথা প্রমাণ করা দুরূহ, এ জাতীয় লক্ষণ ক্রান্তিকালীন অন্ধকারের নিশ্চিত নিদর্শনও নয়। ভারতচন্দ্র পুরাতন জীর্ণ আদর্শগুলি ভেঙেছেন, প্রথাগুলিকে ব্যঙ্গ বা অবহেলা করেছেন, রীতি পদ্ধতিগুলির প্রতি অশ্রদ্ধা দেখিয়েছেন প্রয়োগের বৈপরীত্যে। কিন্তু বড় শিল্পী যখন ভাঙেন, কিছু গড়বার জন্যই। সেখানে তিনি যুগের ক্ষয়ের সীমা ছড়িয়ে যান। ভারতচন্দ্রে সে-সাধনা আছে, সিদ্ধি কতটা তা বিচার করে দেখতে হবে।

ভারতচন্দ্রের 'চণ্ডী নাটকে' মহিষাসুর ভোগবাদের প্রশস্তি করেছিল :

> ছোড়্ দে উপাস্ যোগ্ / মানহুঁ আনন্দ ভোগ··· / ছোড়্ দেও যোগ ভোগ মোক্ষ এহি লোগ্ মে।

নাটকের সে বিপ্রতীপ চরিত্র হলেও তাতে শব্দ-ঝংকারে কবির কামনাও অনুরণিত। আরও প্রত্যক্ষ যদিও 'বাসনা বর্ণন' কবিতা। কবি সরাসরি কুবেরের ধন পেতে চেয়েছেন :

> আশ্ নাই আরো চাই / ইন্দ্রের ঐশ্বর্য পাই / ক্ষুধামাত্র সুধা খাই / যমে করি ফাঁসনা।

ধন চাই, চাই বহুল ও বিচিত্র ভোগ—উল্লসিত কামনার চরিতার্থতা, যৌবনের সুখ [ বিদ্যাসুন্দরে কবিচিত্তের এত বর্ণবহু ময়ূর-নৃত্য তা না হলে প্রকাশ পেত না ], চাই পরিপাটি গৃহ, সন্তান, দেশব্যাপী যশ। [ কুতবাটি গঙ্গা ভজন-পরিপাটি

"যশঃ শাস্ত্রং শস্ত্রং ধনমপিচ বস্ত্রং' ইত্যাদি। 'নাগাষ্টকং' দ্রষ্টব্য ]। ধর্মপালনেও উৎসাহ আছে, দেবপ্রতিষ্ঠা দোলদুর্গোৎসব—সম্পন্ন ভদ্রলোকের ভক্তি ব্যাকুলতাহীন সাড়ম্বর অনুষ্ঠান 'দশভুজাধাতুরচিতা শিবা; শালগ্রামা হরি হরি বধূমূর্তিরতুলা ইত্যাদি। 'নাগাষ্টকং দ্রষ্টব্য ]। এবং সংস্কৃতে 'গঙ্গাষ্টক' রচনা নিজের পাণ্ডিত্য ও কবি-ক্ষমতা প্রদর্শন। বলা যেতে পারে কোনো মঙ্গলকাব্যের সুরেই ভোগবিমুখ সন্ন্যাসের জয়গান নেই। কিন্তু সেখানে মধ্যযুগের সাধারণ মানুষের সহজ ও অভ্যস্ত কামনা মাত্র আছে, তার মধ্যে বড় চিৎকার নেই। ভারতচন্দ্রে ভোগেচ্ছা দর্পিত ও সোচ্চার,—ব্যক্তিগত ব্যাকুলতা। বাসনা অচরিতার্থতার তীক্ষ্ণ বোধকে কখনও নিরুচ্ছ্বাস কৌতুকে ধরে রাখা :

ভারত সন্তাপে জ্বলে……আ আরে বাসনা।

অথবা করায়ত্ত প্রাপ্তি সফল না হবার স্বল্পস্পন্দিত বিষাদ :

সমস্তং মে নাগো গ্রসতি সবিরাগো হরি হরি।

বিলাসী ধনীদের সংস্পর্শ এই বাসনা-প্রাচুর্যের একটি কারণ হতে পারে। কিন্তু লক্ষ্য করলে দেখা যাবে, ভারতচন্দ্রে এই প্রবণতা ভোগ নয়, ভোগের দর্শন, বিলাসিতা নয়—বিলাসকলার শবৈশ্বর্যময়ী প্রতিমা। এই তীব্র মর্ত্যমমতার মধ্যে জীবনচেতনা হিসাবে যে আধুনিকতার দ্যোতনা, কবি তা কোথায় পেলেন? নিশ্চয়ই মধ্যযুগীয় সম্ভোগমজ্জিত ভূস্বামীদের কাছ থেকে নয়।

ভারতচন্দ্রের রচনায় কাম-প্রেম সম্বন্ধে একটি সচেতন ভাবনা আছে। আধুনিক সংস্কার থেকে কাম ও প্রেম দুটি পৃথক বোধ হলেও সেকালে বৈষ্ণবদের ধর্মতত্ত্বের দৃষ্টিতে ছাড়া অন্য সর্বত্র এদের এক করে দেখা হয়েছে।[১] ভারতচন্দ্র এদের এক করেই দেখেছেন। তাঁর রচনায় কোনারূপ দার্শনিকতা প্রকাশের চেষ্টা না থাকলেও সংশ্লিষ্ট প্রসঙ্গগুলি বিশ্লেষণ করলে একটি বিশিষ্ট জীবনবোধের ইঙ্গিত স্পষ্ট হয়ে ওঠে। কয়েকটি নিদর্শন উদ্ধৃত হল।

১. শিবের তপোভঙ্গ করে মদন ভস্ম হয়েছিল, কিন্তু দগ্ধ পঞ্চশরের প্রভাব থেকে রক্ষা পেলেন না স্বয়ং স্মরহর।

২. কুবের অনুচর বসুন্ধর অন্নদাপূজার জন্য ফুল তুলতে গিয়েছিল। দেবী-পূজা ভুলে, চয়িত ফুলমাল্যে বসুন্ধর পত্নীসহ রতিরঙ্গে মত্ত হলো।

সেই ফুলে শয্যা করি / সেই ফুলে মালা পরি / রতিরসে দুজনে রহিল।

এ বিষয়ে বসুন্ধরের প্রেমমিলনোৎকণ্ঠার প্রতিটি বাক্য দেবারাধনাকে সদর্পে অস্বীকার করেছে। তা থেকে স্বল্পাংশ তোলা হল :

অন্নপূর্ণা কি করবে / অষ্টমী কি সুখ দিবে / যে সুখ পাইবে রতিসুখে। /
দেবাসুরে সুধালাগি / সিন্ধু মথি দুঃখভাগী / সে সুধা সঘনে পেও মুখে ॥

এর ফলে অবশ্য বসুন্ধর-দম্পতিকে অভিশপ্ত হতে হল। কিন্তু তারা যেন তা অনিবার্য

১ বৈষ্ণব তাত্ত্বিকেরা লোহা ও সোনার মতো কাম ও প্রেমকে স্বরূপগত বিলক্ষণ বলতে চেয়েছেন।

জেনেও প্রতিস্পর্ধী হয়েছিল।

৩. বসন্ত অষ্টমীতে পুষ্পিত কাননে দুই পত্নী চন্দ্রিনী-পদ্মিনীকে নিয়ে প্রেমভোগ-মগ্ন নলকূবরের কাছে দেবী অন্নদা পূজা প্রার্থনা করেছিলেন। নলকূবর উত্তরে বলল :

অতি মত্ত মদে না গনে আপদে / কহে কুবেরের বেটা। / এ নব বয়সে ছাড়িয়া এ রসে / কার পূজা করে কেটা ॥ / এ সুখযামিনী / এ নব কামিনী এ আমি নব যুবক / ॥ এ রস ছাড়িয়া / পূজায় বসিয়া / ধ্যানে রব যেন বক ॥

পত্নীদ্বয় সহ নলকূবরকেও অভিশপ্ত হয়ে মর্তাবতরণ করতে হল।

৪. বিদ্যাসুন্দর কাব্যটি জুড়ে প্রণয়ী-যুগলের সোল্লাস মিলনের বিচিত্র কথা। সম্ভোগসমৃদ্ধ যৌবনধর্ম পালনের পুণ্যেই তাদের যেন চিরস্বর্গবাস, [ 'বিদ্যাসুন্দরেরে লয়ে কালিকা কৌতুকী হয়ে কৈলাসশিখরে উত্তরিলা।' ] তাদের অন্য ধর্মাচরণের কোনো নিদর্শন কাব্যমধ্যে মেলে না।

৫. প্রৌঢ় ভবানন্দের দুই পত্নী সম্ভোগের কৌতুকমিশ্র বিবরণ।

৬. 'রসমঞ্জরী'তে রসতত্ত্বের সূত্র ছাপিয়ে উঠেছে সম্ভোগ ও কাম-কৌতুকের বিচিত্র চিত্র-রচনা।

৭. ক্ষুদ্র কবিতাবলীতে বসন্ত-বর্ষা-হাওয়া বর্ণনার ধ্রুবপদেও সেই এক প্রিয়মিলনের তীব্র কামনা।

৮. এমনকি প্রথম কবিতা সত্যপীরের ব্রতকথার চন্দ্রকলাও স্বামীর মৃত্যুতে যে ভাষায় কেঁদেছে তাতে কামবাসনার কথাই প্রকাশিত :

এ নব যৌবন নিশি / হয়ে তার পূর্ণশশী / কোথা আছ অহর্নিশি / প্রেমাধীনী ফেলে হে। / যৌবনে প্রভুর কাল / মদন দাহন জ্বাল / কোকিল কোকিলা কাল / রাখ পদতলে হে ॥

৯. বিদ্যাসুন্দরে নারীদের পতিনিন্দার পেছনে প্রধানত দেহধর্মের অতৃপ্তিজনিত বিকার। ব্যতিক্রম কবি-পত্নীর কথা। কারণ দরিদ্র হলেও তিনি 'কাব্যের গুণে বিহারের প্রভু।'

এই প্রবণতাকে অনেকে ভারতচন্দ্রের রুচিবিকার বলে বিশেষিত করেছেন। ভারতচন্দ্র কিন্তু একে জীবনের উৎস, আনন্দ এবং অপ্রতিবিধেয় নিয়তি বলে অনুভব করেছেন কাম-প্রেমকে। কামকে ধ্বংস করা যায় না :

মরিল মদন / তবু পঞ্চানন / মোহিত তাহার বাণে। / বিকল হইয়া / নারী তলাসিয়া / ফিরেন সকল স্থানে ॥

'মুনি গোঁসাই' এর ভেক ছেড়ে ফেলতে হয়, মনোহরশাহী কীর্তন আসরের ভক্তিমোহ থেকে উঠে আসতে হয়। এই কামের দেবতাটির আহ্বান ভারতচন্দ্র শুনেছিলেন 'তপোভঙ্গ দূত আমি মহেন্দ্রের।' এই কামই মৃত্যুর কারণ তবু অনিবার্য [ বসুন্ধরা

নলকুবের-সুন্দর ], কামই পূজা [ সুন্দরের কালীপূজা কিংবা চৌরপঞ্চাশতের শ্লোকে যুগপৎ বিদ্যা ও কালী স্মরণে তাদের সমরূপ প্রাপ্তি ] এবং প্রকৃতি-জগত এর পটভূমি রচনায়ই ব্যাপৃত [ হাওয়া বসন্ত বর্ষা বর্ণনা ]। যৌবনের বর্ণনায় কবি বলেছেন :

যুবা সূর্য বলবান্ / যুবা চন্দ্র দ্যুতিমান্ / যুবা বিনা সংসারের ভার অন্যে বহে না। / কিবা নর কিবা অন্য / যৌবনে সকলে ধন্য / যৌবন হইলে নষ্ট দেখি দেহ রহে না ॥

আবার—

যৌবন মরম না জানে যেবা / তপ জপ জ্ঞান দান যে কিছু। / পণ্ডিত তাহারে বলয়ে কেবা ॥ / সকলি যৌবন ধনের পিছু।

ভারতচন্দ্রের এই দেহবাদে যে গাঢ় ইহলৌকিকতা প্রকাশ পেয়েছে মধ্যযুগের পাত্রে তাকে ধরে রাখা যায় না। এই আধুনিক জীবনচেতনা – পরিবার-ধর্ম-অতিক্রমী তীব্র দেহধর্মী যৌবনমত্ত প্রেম পূর্ণ প্রতিষ্ঠিত বিদ্যাসুন্দরে এবং সেই বিদ্যাসুন্দরই কবির শ্রেষ্ঠ রচনা। সর্ববন্ধনমুক্ত, একান্ত ব্যক্তিগত, দেবভাবনাবিবিক্ত প্যাসনের এই লীলা, বিধি-অবিধি, হিত-অহিত বিবেচনাহীন এই হৃদয়-বিস্ফার অষ্টাদশ শতাব্দীর কবি কোথায় পেলেন ? আরবি-পারসি লৌকিক প্রণয় কাব্যের কিছু প্রভাব কবিচিত্তে হয়তো কাজ করেছে। তবে অন্য একটি সম্ভাবনার কথাও মনে আসে।

কৃষ্ণনগর রাজদবারে যোগ দেবার আগে ভারতচন্দ্র গোন্দলপাড়ায় ওলন্দাজ সরকারের দেওয়ান রামেশ্বর মুখোপাধ্যায়ের বাড়িতে কিছুকাল বাস করেন। ফরাসডাঙার ফরাসি সরকারের দেওয়ান ইন্দ্রনারায়ণ চৌধুরীর কাছে এইসময়ে তিনি নিয়মিত যাতায়াত করতেন। পরবর্তীকালেও মাঝে মাঝেই তিনি ফরাসডাঙ্গায় যেতেন। অষ্টাদশ শতাব্দীর ফরাসি ও ওলন্দাজ বাসিন্দাদের সম্বন্ধে কিছু প্রত্যক্ষ কিছু পরোক্ষ অভিজ্ঞতালাভের সুযোগ তাঁর হয়েছিল। এই পরিচয় ও অভিজ্ঞতার স্বরূপ নির্ণয় করা আজ দুরূহ। কিন্তু য়ুরোপীয় এই দুই বণিক সম্প্রদায় [ ওলন্দাজদের মধ্যে ধর্ম প্রচারকও অনেক ছিলেন ] তাত্ত্বিক শিক্ষাবিদ্ বা সংস্কৃতি-কর্মী না হলেও য়ুরোপীয় যে জীবনযাত্রা অনুশীলন করতেন তাতে নব্যমানবতা, ব্যক্তি-স্বাতন্ত্র্য ও মুক্ত প্রেমের সহজ স্থান ছিল। এই মূল্যবোধগুলি তাদের কাছে নিঃশ্বাসের মতো স্বাভাবিক। তীক্ষ্ণ বুদ্ধি ও সূক্ষ্ম চেতনার অধিকারী, বহু অভিজ্ঞতালব্ধ ভারত-চন্দ্রের কাছে তার কোনো কোনো তাৎপর্য অনুভূত হওয়া অসম্ভব নয়। ইংরেজদের সঙ্গে বিবিধ সূত্রে যোগাযোগ, তাদের শিক্ষাবিস্তার সাংস্কৃতিক অনুপ্রবেশ ইত্যাদির মাধ্যমে একটা সচেতন আন্দোলন হিসেবে উনবিংশ শতাব্দীতে যে মানবমূল্যগুলি বাংলা রেনেসাঁর ভিত্তি তৈরি করেছিল আরও পঞ্চাশ-ষাট বছর আগে সেগুলিই ভারতচন্দ্রের রচনায় স্পষ্টভাবে প্রবেশ করতে চেয়েছে অপর দুটি য়ুরোপীয় জাতির স্বাভাবিক জীবন-যাত্রার সঙ্গে তাঁর ব্যক্তিগত সংস্পর্শের মধ্য দিয়ে – এরূপ সিদ্ধান্ত ফেলে দেবার মত নয়।

ভার. অন্নদামঙ্গল কাব্যবিচার ও স্বতন্ত্র দৃষ্টিকোণ

ভারতচন্দ্র মঙ্গলকাব্যের আঙ্গিকে একটি আখ্যানকাব্য লিখেছিলেন। এটিই তাঁর প্রধান রচনা।

মঙ্গলকাব্যের দুটি দিক। মঙ্গল হিসাবে একটা বিশেষ আঙ্গিক ও কতগুলি বিধিবিধানের অনুসরণ; আবার সব মঙ্গলই আখ্যান কাব্য বলে তার রীতি-নীতি স্বাদের আনুগত্য। ভারতচন্দ্র এই দুই বিষয়েই মৌখিক আনুকূল্য জানিয়েছেন, কিন্তু মূলত অনুসারী হননি। মঙ্গলকাব্যের ফর্মুলাগুলি ভারতচন্দ্র মেনে চলেছেন। বহু দেবদেবীর বন্দনা করেছন গ্রন্থারম্ভে, আত্মজীবনী বলেছেন; নারীদের পতিনিন্দা; গৃহিনীর রন্ধনকলা, নায়িকার বারমাস্যা, চৌত্রিশ অক্ষরমিলিয়ে দেবীস্তুতি, দেবখণ্ড মর্ত-খণ্ডের কথা, অভিশাপ দিয়ে দেবতাকে পৃথিবীতে প্রেরণ, আরাধ্য দেবতার পূজা-প্রচার প্রভৃতি আয়োজনের ত্রুটি রাখেন নি কিছু। বিশেষত মঙ্গলকাব্যের যে কেন্দ্রীয় বিষয় অর্থাৎ দেবতার শক্তি-সামর্থ্যের পরিচয় দান তাও পর্যাপ্ত পরিমাণে আছে। অন্নদা ভক্তকে প্রসাদদানে এবং বিরোধীর সর্বনাশ-সাধনে নানাবিধ তাৎপরতা দেখিয়েছেন। কাব্যমধ্যে দেবীভক্তিমূলক গীতসংযোজনও আছে। কাজেই মঙ্গলকাব্যের সমাপ্তি পর্যায়ের কবি হিসেবে তাঁকে বিচার করার সুযোগ কবি নিজেই করে দিয়েছেন। উক্ত দৃষ্টিকোণে তাঁর কাব্যমূল্য বিচারের চেষ্টাও অনেকে করেছেন এবং সঙ্গত কারণেই কবি তাতে উত্তীর্ণ হতে পারেন নি। তাঁর ভক্তিকে অধিকাংশ সমালোচকই আন্তরিক মনে করেন নি। মঙ্গলকাব্যে মধ্যযুগের পরিবার-জীবন ও গ্রামীণ সমাজ যেরূপ অনায়াস বিশ্বস্ততায় ফুটে ওঠে অন্নদামঙ্গলে তার পরিচয় বিশেষ নেই। মঙ্গলকাব্যে সহজ বাস্তবতা ও মানবিক ভাবাবেগ তথা উচ্ছ্বাসানুভূতিগুলি ধর্মের আবরণ সত্ত্বেও যেমন সরলভাবে চিত্রিত হয় এই কাব্যে তার সদৃশ কিছু পাওয়া যায় না। কবির এই ব্যর্থতার কৈফিয়ৎ কি?

আসলে বাধ্য হয়ে মঙ্গলকাব্যের আঙ্গিকটি তাঁকে গ্রহণ করতে হয়েছে, তার বহিরঙ্গ রূপরীতির প্রতি অনুগত থাকতে হয়েছে। কারণ:

১. বাংলায় মৌলিক কাব্য-রচনার অন্য কোনো রীতি তাঁর জানা ছিল না।

২. প্রতিপালক কৃষ্ণচন্দ্র এবং তাঁর সভাসদেরা কাব্যের মুখ্যপাঠক; অষ্টমঙ্গলার আসরে আগত বিশিষ্ট নাগরিকেরাই তাঁর শ্রোতা ও বিচারক। তারা মঙ্গল গান শুনতে এসেছিল, নতুন মঙ্গল গান হলেই মৌলিকতার চূড়ান্ত হলো মনে করত।

এই ফ্রেমের বাইরে যাবার সুযোগ বা উপায় ভারতচন্দ্রের ছিল না; অথচ তিনি আঙ্গিক-সচেতন কবি, বিশিষ্ট জীবনভাবনার অধিকারী। মঙ্গলকাব্যের ভাব ও রীতির সঙ্গে তাঁর মনের কোনো আত্মীয়তা নেই। এটা কবির স্বাধীন মনের শৃঙ্খল বিশেষ। প্রায়ই তা রচনাকে পীড়িত করেছে, কচিৎ এই শিকল বাজিয়েই কিছু সুর তুলেছেন—অবশ্যই তার স্বাদ আলাদা।

যেমন পদ্মমুখীর রন্ধনের শুষ্ক তালিকা-চয়ন সেকালের যে কোনো সাধারণ কবির

লেখা হতে পারত। এয়োদের নামের ফর্দ শব্দ ও ধ্বনি নিয়ে আছে কিছু অলস ও অবান্তর খেলা। চৌতিশার স্তবে ব্যাকরণ ও শাস্ত্রঘটিত পাণ্ডিত্যের প্রদর্শনী। আর মঙ্গলকাব্য-সুলভ দেবীমাহাত্ম্যের চরম বিপর্যয় ঘটানো হয়েছে বিদ্যাসুন্দরে। বিদ্যার শয্যাগৃহে যাবার সুড়ঙ্গটি সুন্দর কালীপ্রতিমা দিয়ে ঢেকে রাখত।[1] গোটা মধ্যযুগের সমাজাদর্শের ভিতে কাটা এই সুড়ঙ্গ আবৃত করার কাজে আরাধ্যা দেবীকে নিযুক্ত করা হয়েছে, মঙ্গলকাব্যের দেবীমাহাত্ম্যের প্রতি এই কটাক্ষের তাৎপর্য সুদূরপ্রসারী। আবার নারীগণের পতিনিন্দার মতো অতি স্থূল গ্রাম্যতাকে তিনি রাজসভাসদদের প্রতি ব্যঙ্গের কাজে লাগিয়েছেন। কবির ব্যক্তিগত রাগদ্বেষও এক্ষেত্রে কিছুটা সক্রিয় থাকতে পারে।

মোটকথা মঙ্গলকাব্যের দেশকাল-পরিচ্ছিন্ন বিশিষ্টতা ও ভারতচন্দ্রের কবিতা পরস্পরকে আহত করেছে। কিন্তু মঙ্গলকাব্য আসলে আখ্যান কাব্য। নানা দেশে নানা সময়ে এই শ্রেণীর কাব্য লেখা হয়েছে। আখ্যানকাব্যের স্বাদ অন্নদামঙ্গল সার্থক ভাবে যোগাতে পেরেছে কি ? সে ক্ষেত্রেও ভারতচন্দ্রের পক্ষে রায় দেওয়া যায় না। আখ্যান কাব্যের ন্যূনতম সাফল্য হলো কাহিনী ও চরিত্রসৃজনে বিশ্বাসযোগ্যতা প্রতিষ্ঠিত করা। কিন্তু উচ্চতর সাফল্য যে কত বিচিত্র হতে পারে তার পূর্বাভাস দেওয়া কঠিন। আখ্যানকাব্যের বড় কবি কাহিনীকে চমকপ্রদ ও নাট্য-তরঙ্গিত করে তোলেন, আকস্মিক রস সংযোজনের জন্য তিনি সরল বিশ্বাসযোগ্যতা ও বহিরঙ্গ স্বাভাবিকতা বর্জনও করেন। আখ্যান কাব্য কাব্য বলেই বর্ণনাকে গুরুত্ব দিয়ে শাখাবিস্তার করা হয় ঘটনার কেন্দ্র থেকে নানা দিকে, বা সে উদ্দেশ্যে নানা পরিস্থিতি তৈরিও করে নেওয়া হয়। অন্নদামঙ্গলের ক্ষেত্রে এর কোন্ মানদণ্ড অনুসরণ করব ?

অন্নদামঙ্গলে কাহিনী আছে মোট পাঁচটি। ১. শিব পার্বতী উপাখ্যান। ২. ব্যাসবৃত্তান্ত। ৩ হরিহোড় উপাখ্যান। ৪. ভবানন্দের উপাখ্যান। ৫. বিদ্যাসুন্দর।

এর মধ্যে বিদ্যাসুন্দরের একেবারে নিঃসম্পর্ক গল্পটি ভবানন্দ কাহিনীর সঙ্গে জড়িয়ে দেওয়া হয়েছে। এমন কি আরাধ্যা দেবীও ভিন্ন, অন্য প্রসঙ্গগুলিতে অন্নপূর্ণা, এখানে কালিকা। অপর চারটি কাহিনীর মধ্যে ক্ষীণসূত্রে একটি সম্বন্ধ রক্ষিত হয়েছে—তাতে ঐক্যবদ্ধ গল্পের স্বাদ আসে না।

তিন এবং চার সংখ্যক কাহিনী দুটি মৌলিক উপাদানে গঠিত। ভবানন্দের কথা সামান্যত [ প্রতাপাদিত্য অংশ ] প্রচলিত ইতিহাস থেকে সঙ্কলিত। স্বাধীনভাবে গল্পগঠনে ভারতচন্দ্র যে আদৌ নিপুণ ছিলেন না এখানে তার নিশ্চিত নিদর্শন। হরি-হোড়ের ঘটনাগুলি একেবারে সরল রৈখিক। বিপরীত শক্তির সংঘাতে বা ঘটনা-বৈচিত্র্যে কোথাও কাহিনী বৃত্তায়িত হয়ে ওঠার সুযোগ পায় নি। হরিহোড় অতি-

১ দেবীকৃপায় আকস্মিক সুড়ঙ্গ উৎপন্ন হল রামপ্রসাদ এরূপ বর্ণনা দিয়েছেন, দেবী প্রতিমা দিয়ে সুড়ঙ্গ ঢাকার বন্দোবস্ত পর্যন্ত এগোন নি।

দরিদ্র, অকারণে দেবীকৃপা লাভ করে ধনী হয়েছে এবং দেবীর কোপে অকারণেই তার পতন ঘটেছে। কলহপরায়ণ গৃহ থেকে দেবীর আশীর্বাদ সংহরণ করে নেওয়া—ব্রতকথা সুলভ এরূপ পরিস্থিতি-সৃষ্টিতে উদ্ভাবনী শক্তির চিহ্ন নেই। বিপদাপন্ন হওয়ায় ভবানন্দের কাহিনীতে একটি মাত্র অংশে অল্পকালের জন্য একটা দ্বন্দ্বাত্মক ভাব এসেছিল, কিন্তু যথার্থ নাট্যসুলভ সংঘাতের চেয়ে ভৌতিক উৎপাতের বর্ণনায়ই কবির বেশি উৎসাহ থাকায় কাহিনী মোটেই জমে ওঠেনি। এ কাহিনীও ঘটনাবিরল এবং নাট্যকৌতূহলহীন থেকে গিয়েছে।

এ কাহিনীতে নায়ক ভবানন্দের চরিত্রের কোনো সামগ্রিক রূপ জীবন্ত হয়ে ওঠে না। নানা কার্যে তাকে রত দেখতে পাই। নানা তীর্থে সে ভ্রমণশীল, বিপদে মানসিংহের সাহায্যকারী, পরমভক্ত, তার দৌলতেই দিল্লীতে হিন্দুধর্মের গৌরব-প্রতিষ্ঠা। কিন্তু সব মিলে তার চরিত্রের কোনো সুনির্দিষ্ট ভাবকেন্দ্র আবিষ্কার করা যায় না। দুটি বাক্যে প্রতাপাদিত্য পৌরুষ মহিমায় ঝলসে উঠলেও, মানসিংহের কোনো বিশিষ্টতা নেই।

প্রথম দুটি উপাখ্যান পুরাণাদি থেকে সঙ্কলিত। ঘটনাগ্রন্থনে মৌলিক প্রসঙ্গ প্রবিষ্ট করার সুযোগ বা উৎসাহ কোনোটিই তাঁর ছিল না। শিব-পার্বতী উপাখ্যানটিও একান্ত সরল রেখায় বিষয় থেকে বিষয়ান্তরে প্রথামাফিক এগিয়েছে। সতীর দেহত্যাগ দক্ষযজ্ঞধ্বংস, শিবের তপস্যা, পার্বতীর সঙ্গে বিবাহ—এ পর্যন্ত ঘটনাখণ্ডগুলি কার্যকারণ যুক্ত। তারপরে শিবের দারিদ্র্য, শিবদুর্গার কলহ, শিবের ভিক্ষা, অন্নপূর্ণারূপে দেবীর আত্মপ্রকাশ—এদের মধ্যেও একটি স্বতন্ত্র ক্রম অনুসরণ করা যায়। কিন্তু সাধারণের ভাণ্ডার থেকে সংগৃহীত বলে এ ক্ষেত্রে ভারতের গল্পগঠনের দায় ছিল না। শিব বা অন্নপূর্ণার চরিত্র বিস্তারিতভাবে প্রকাশ পেলেও কবি মনস্থির করার প্রয়োজন বোধ করেন নি সমগ্রত এদের কি জাতীয় ব্যক্তিত্ব দান করবেন,—এদের মানব বা দেবতা কোন্ রূপে অঙ্কিত করবেন। যে কোনো মঙ্গলকাব্যে এরা যথেষ্ট অলৌকিক ক্ষমতার আবরণেও ক্রোধে প্রীতিতে কামে চক্রান্তে একান্তই মানবধর্মের অন্তর্ভুক্ত। ভারতচন্দ্রের শিব পার্বতী কখনও দরিদ্র দম্পতি, কখনও দেবমহিমায় স্থাপিত, কখনও তত্ত্বলোকের পটভূমি স্পষ্ট।

ব্যাস কাহিনীটিতে শিব ও অন্নদার চরিত্রের যে অংশ প্রকাশিত সে বিষয়েও ঐ একই সিদ্ধান্ত করা চলে। তবে স্বয়ং ব্যাসের ন্যায় একটি প্রধান চরিত্র কবির মনোহরণ করেছিল মনে হয়।

এই চারিটি কাহিনীর মধ্যে ঘটনাসংস্থান ও বর্ণনায় বা চরিত্রে, চিত্রে ভারতচন্দ্র একটা নিজস্ব পরিকল্পনামাফিক এগিয়েছেন, এরূপ মনে করার কারণ আছে। একথা ঠিক গোটা কাব্যে মামুলী কাহিনী-কথনেও কবির সুমার্জিত মসৃণ ভাষারীতি সর্বত্র লক্ষণীয়। তা ছাড়া সামান্যতম সুযোগেও তিনি তন্ত্রপুরাণাদিতে পাণ্ডিত্যের প্রভূত প্রমাণ দিয়েছেন পাঠকদের। কিন্তু তা পাণ্ডিত্যই। এবং ঐ পরিশীলতা ভাষাভঙ্গী

তথা কাহিনী—সূত্রের আকারে ব্যবহৃত। মাঝে মাঝে কতকগুলি বিশেষ স্থানে, ঘটনা-সন্ধিতে, চিত্ররচনায় চরিত্রভঙ্গীতে হঠাৎ এক এক ঝলক আলো এসে পড়েছে। ছন্দে এসেছে উদ্দামতা, ভাষা হয়ে উঠেছে কল্লোলিত, ব্যঙ্গ হয়েছে তীব্র, কৌতুক শতধারে বর্ধিত, বীভৎসতা করেছে মুখব্যাদান, প্রলয় হয়েছে আসন্ন। কখনও এই অংশগুলি কাহিনীর প্রয়োজনকে অনেক দূরে ছাপিয়ে গিয়েছে, নির্দিষ্ট ফ্রেম ভেঙে বেরিয়ে এসেছে। এরূপ কতকগুলি নিদর্শন উল্লখিত হল :

১. দশমহাবিদ্যার চিত্র-বিন্যাসে শিবের বিস্মিত ও বিব্রত ভাবটি নাট্যচাতুর্যের সঙ্গে প্রকাশিত। যেমন :

দেখি ভয়ে ভোলানাথ যান পলাইয়া। / পথ আগুলিলা সতী মাতঙ্গী হইয়া ॥

অথবা, দেখি ভয়ে বিশ্বনাথ হইলা কম্পিত। / ছিন্নমস্তা হইলা সতী অতি বিপরীত ॥

বর্ণনাগুলির মধ্যে কালী-তারা-ছিন্নমস্তার স্বভাব-ভীষণ রূপ এবং ভৈরবীর কোমলতায় ভীষণতার আরোপ কবিচিত্তকে উত্তেজিত করেছে, অপরপক্ষে মহালক্ষ্মী ভুবনেশ্বরীর ঐশ্বর্য মাধুর্যময় রূপ কবির হাতে একেবারেই বিবর্ণ।

২. শিবের দক্ষালয়ে যাত্রা এবং দক্ষযজ্ঞবিনাশের চিত্রে ভৌতিক উল্লাস, ধ্বংসের উন্মাদনা শব্দ ব্যবহারের বিস্ময়কর নৈপুণ্যে এবং নব ছন্দপ্রযোগের ক্ষমতায় পাঠকের সম্পূর্ণ মনোযোগ আকর্ষণ করে।

৩. রতিবিলাপ। অনেকেই এ কান্নায় যথেষ্ট বেদনা না থাকায় আপত্তি করেছেন। কবি হৃদয়হীন বিলাপের একটা ঢঙ্, কান্নার একটা ক্যারিকেচারের ছবিই আঁকতে চেয়েছেন। কোনো কোনো বিলাপ যে বিলাপ নয়, যাত্রার আসরের অভিনয়ের মতো, সে বিষয়ে ভারতচন্দ্রের সচেতন থাকা সম্ভব মনে হয়।

৪. শিবের দাম্পত্য জীবনের মধ্যে সিদ্ধি-ঘোটনের বিস্তৃত বর্ণনা। সিদ্ধি নেশাতুর শিবের চিত্রাঙ্কনে এলায়িত ছন্দ ও শব্দযোজনার নৈপুণ্য।

৫. ভিক্ষান্বেষী শিবকে ঘিরে বালকদের রঙ্গকৌতুক। বাইরে থেকে কোনো বাজীকর পাড়ায় এলে ছেলেদের মধ্যে যে উদ্দীপনার সঞ্চার হয় তার প্রগলভ প্রকাশ এই অংশে লক্ষণীয়।

৬ অন্নপূর্ণাপ্রদত্ত ভোজ্যে শিবের বালকসুলভ আনন্দের ভাবটি কবি অনুকার শব্দের যোজনায় জীবন্ত করে তুলেছেন :

পায়স পয়োধি সপসপিয়া। / পিষ্টকপর্বত কচমচিয়া ॥ / চুকু চুকু চুকু চুম্ব চুষিয়া। / কচর মচর চর্ব্য চিবিয়া ॥ / লিহ লিহ জিহে লেহ্য লেহিয়া। / চুমুকে চক চক পেয় পিয়া ॥

সুখাদ্য ভোজনে বালকের উল্লাস শিবের নৃত্যে ধরে রেখেছেন কবি। তার জটাফণী গঙ্গাধারা বাঘছাল ডমরু গালবাদ্য শিঙ্গারব এই আনন্দ-অবশতার উপাদান হয়ে ওঠার চিত্রটি বিপরীতের সমন্বয়ে অভিনবত্ব লাভ করেছে।

৭. মানসিংহ খণ্ডে তার সৈন্যদলে যে বিপর্যয় দেখা দিয়েছিল তার বর্ণনায় কবি বাস্তব ঝঞ্ঝা-বর্ষণের রূপটিকে একদিকে শব্দবদ্ধ করেছেন, অন্য দিকে বিপদের মধ্যেও ব্যঙ্গের তীক্ষ্ণ শরসন্ধানে বিরত হন নি :

ঘাসের বোঝায় বসি ঘেসেড়ানী ভাসে। / ঘেসেড়া মরিল ডুবে তাহার হাবাসে ॥ / কান্দি কহে ঘেসেড়ানী হায়রে গোঁসাই। / এমন বিপাকে আর কভু ঠেকি নাই ॥ / বৎসর পনর ষোল বয়স আমার। / ক্রমে ক্রমে বদলিনু এগার ভাতার ॥ / হেদে গোলামের বেটা বিদেশে আনিয়া। / অনেকে অনাথ কৈল মোরে ডুবাইয়া ॥

৮. মানসিংহ-প্রতাপাদিত্যের যুদ্ধ-বর্ণনায় দুই একটি চিত্রাভাস থাকলেও প্রধানত শ্রবণনির্ভরতা আশ্রয় করেছেন কবি।

৯. দিল্লীতে ভৌতিক উপদ্রবের বিস্তৃত বর্ণনায় কবি খুব বেশি উল্লাস বোধ করেছেন ; ভাষা-ব্যবহারে, ছন্দের নৃত্যে, শব্দার্থভেদী চাপা হাস্যে তা সর্বত্র প্রকাশ পেয়েছে।

১০. স্বামীর অধিকার নিয়ে পদ্মমুখী-চন্দ্রমুখীর প্রতিযোগিতা ও দ্বন্দ্ব। মুকুন্দরামের খুল্লনা-লহনার সপত্নীবিদ্বেষ দুটি চরিত্রের মনস্তত্ত্বে এবং যাবতীয় কার্য ও ভাবনায় প্রতিফলিত। সেখানে বাস্তব জীবনবোধকে সহজ রীতিতে ধরে রেখেছিলেন কবি-ঔপন্যাসিকের উপযোগী ক্ষমতা নিয়ে।[১] ভারতচন্দ্র কিন্তু বিশেষ করে দেহমিলনকামী নায়ক এবং অধিকারেচ্ছু নায়িকাদ্বয়ের বক্র ভাষা, বুদ্ধিমার্জিত কলহের প্রতি ব্যঙ্গের দৃষ্টিতে তাকিয়েছেন।

১১. দেবতা কত বিচিত্রভঙ্গীতে মানুষকে ছলনা করে থাকেন, ভক্তের হৃদয় ব্যাকুলতার একটা উল্লেখ্য উপাদানরূপে তাকে মধ্যযুগের কবিরা ব্যবহার করতেন। কিন্তু ভারতচন্দ্রে এই বিষয়টির একটু বিশেষ ধরনের প্রয়োগ লক্ষ্য করি, এবং ভক্তিবোধের প্রেরণায় তা সৃষ্টি হয় নি। তিনটি ক্ষেত্রে এই প্রসঙ্গটি এসেছে এবং রচনাগুণে চার-পাশের গল্পকথনকে তা ছাড়িয়ে উঠেছে :

ক. কন্যার ছদ্মবেশে হারিহোড়কে দেবীর ছলনা
খ. ব্রাহ্মণ বধূরূপে দেবীর ঈশ্বরী পাটনীকে ছলনা
গ. অন্নদার জরতী বেশে ব্যাস ছলন।

চরিত্রের বক্রতা হিসেবে এই অংশগুলি উল্লেখযোগ্য। কৌতুক কৌতূহল, ভাষার চাতুর্য, বোঝা-না-বোঝার মায়ালোক সৃষ্টি, প্রত্যাশা ও অপ্রাপ্তির দ্বন্দ্বজাত কিছু আকস্মিকতা, শব্দের অর্থদ্বৈধ এদের শিল্পোৎকর্ষ দান করেছে। মনে হয় ভাগ্য-প্রতারিত কবি বারবার এই ধ্রুবপদটি উচ্চারণ করার প্রেরণা পেয়েছেন নিজের ব্যক্তিজীবনের অভ্যন্তর থেকে এবং কৌতুকাদির সংযোগে তাকে উত্তীর্ণ হয়ে গেছেন শিল্পীর শক্তিতে।

১২. ক্ষুদ্র চরিত্রের স্থির চিত্র, কোনো বৃহৎ চরিত্রের বিচ্ছিন্ন কতগুলি অংশ

১ আমার 'কবি মুকুন্দরাম' দ্রষ্টব্য।

ভারতচন্দ্রের হাতে বিশিষ্টতা লাভ করেছে। বলা চলে না সেগুলি সর্বদা বাস্তব, কিংবা বাস্তব ভাবে জীবন্ত, কিন্তু তারা আকর্ষণীয়, তাদের থেকে চোখ ফেরান যায় না। তাদের ভোলা যায় না। এরূপ কয়েকটি নিদর্শন দেওয়া হচ্ছে :

ক. নারদ। ভাঁড়, ঘটক, কলহসূচক গ্রাম-বৃদ্ধের প্রচলিত রূপ। লেখকের মৌলিক ভাবনা না হলেও কৃষ্ণকীর্তন থেকে মঙ্গলকাব্যগুলি পর্যন্ত প্রাপ্ত জনপ্রিয় টাইপটি সার্থকভাবে ধৃত।

খ. ক্রন্দনরতা রতি। তৎকাল-প্রচলিত খেঁড়ুগানের কোনো নটীর ব্যঙ্গ-রূপ।

গ. শিবের কতকগুলি পৃথক পৃথক চিত্র। সব মিলে একটা পূর্ণরূপ গড়ে না উঠলেও স্বতন্ত্র চরিত্র-চিত্রগুলির উপভোগ্যতা অসাধারণ। আগেই সেগুলির উল্লেখ করা হয়েছে। যেমন—দশমহাবিদ্যা দর্শনে ভীত ও বিস্মিত শিব। শিবের প্রলয়সজ্জা [ 'মহারুদ্ররূপে মহাদেব সাজে' ইত্যাদি ]। সিদ্ধি ভক্ষণে নেশাযুক্ত শিব। শিবের ভিক্ষা এবং বালকদের রঙ্গের মধ্য দিয়ে শিবের মধ্যে একটি গ্রাম্য বাজীকর মূর্তির আভাস। শিবের ভোজনানন্দ ও নৃত্য।

খ বৃদ্ধ হরিহোড়ের চতুর্থ পক্ষের তরুণী ভার্যা কলহনিপুণা সোহাগীর চিত্র :
শিশুকাল হৈতে তার কন্দলে আবেশ। / এক বোলে দশ বলে নাহি আঁটে দেশ॥

গ. এক দয়াপরায়ণা বৃদ্ধার ছদ্মবেশে দেবীর চিত্র, হরিহোড়ের দারিদ্র্যমোচন সূত্রে। চাপা কৌতুকে ছলনায় জড়িত, বাস্তবতা-বিকৃতি-মিশ্রিত চরিত্রের স্থির ছবি।

ঘ. কৌতুকপরায়ণা এক ব্রাহ্মণবধূর ছদ্মবেশে অন্নদার ছবি, ঈশ্বরী পাটনীর সঙ্গে সাক্ষাৎকার। শ্লেষ অলঙ্কারের ব্যবহারে এই চরিত্রভঙ্গীটি আরও বিশিষ্ট হয়ে উঠেছে।

ঙ. সরল মাঝি ঈশ্বরীর প্রাণবন্ত রূপ; বিশেষ করে দেবীর কাছে তার বর প্রার্থনায়—'আমার সন্তান যেন থাকে দুধে ভাতে'—এই চরিত্র হয়ে উঠেছে তাৎপর্যময়।

চ. ব্যাস-ছলনাকালে দেবীর জরতী বেশ। একটি পৃথক স্থিরচিত্র, দৈহিক ও বৌদ্ধিক বিকারে তাৎপর্যপূর্ণ। আপাত ভারসাম্যহীনতার চিত্রটি আকর্ষণীয়।

ছ. ব্যাসের চরিত্র—তুলনায় দীর্ঘস্থান অধিকার করে আছে। তার চরিত্র বিভিন্ন পরিস্থিতির মধ্য দিয়ে ক্রমবিকাশমান। বিদ্যাসুন্দরের বাইরে এই একটিমাত্র ক্ষেত্রে পূর্ণাঙ্গ চরিত্রাঙ্কনে লেখক উৎসাহ বোধ করেছেন। ব্যাস মহাভারত রচয়িতা, পুরাণাদির স্রষ্টা, পরম বৈষ্ণব—এ সব কথা কবি মনে রাখতে চান নি, পাঠকদেরও তাই তা ভুলতে হবে। অত্যন্ত অস্থিরমতি, তীব্র সাম্প্রদায়িক বুদ্ধিতে হিতাহিত জ্ঞানশূন্য, স্বভাবত ক্রোধী, প্রতিশোধ-পরায়ণ ব্যাস একটি জীবন্ত মানুষ। যে ধর্মমত তাকে আশ্রয় দিতে পারে না. সেই মতকে শ্রদ্ধা অর্পণেও তার রুচি নেই। পরম বৈষ্ণব

থেকে সোচ্চার শৈব শিবির বদলাতে সে নির্দ্বিধা। শান্ত ও নিশ্চিন্ত ধর্মবিশ্বাসে তার রুচি নেই। যখন সে বৈষ্ণব তখন ঘোরতর শৈব-বিদ্বেষী, আবার শৈবপন্থা গ্রহণ করলেই সে ভীষণ বিষ্ণুবিরোধী। উত্তেজিত এই মানুষটি মধ্যযুগের তাবৎ সাহিত্যকর্মে একটা স্বতন্ত্র ধারার ব্যক্তিত্ব। সহজ ভক্ত এবং ধীরোদাত্ত বা ধীরললিত নায়কাদির চরিত্রাঙ্কনে ভারতচন্দ্রের রুচি ছিল না, কিন্তু ক্রুদ্ধ উত্তেজিত ও কিছুটা বিকৃত স্বভাবের ব্যক্তি রূপে পরিকল্পনা করে ব্যাসকে তিনি শিল্প-সাফল্য দান করেছেন।

ঞ. ভবানন্দ কতকটা ভ্রমণশীল দর্শক চরিত্র। দিল্লীর বাদশাহের আক্রমণের সামনে হিন্দু ধর্মের পক্ষে তার বলিষ্ঠ প্রতিবাদ যতটা ভবানন্দের ব্যক্তিচরিত্রে ওতপ্রোত তার চেয়ে অনেক বেশি লেখকের নিজ যুক্তির আরোপ। বিদেশ থেকে ভবানন্দ বাড়ি ফিরে এলে দুই স্ত্রীই তার সঙ্গ কামনা করল। তখন কবি নায়কের মনোভাবের এক আশ্চর্য পরিচয় দিয়েছেন। কামশাস্ত্র-রসশাস্ত্রে[১] বর্ণিত নায়ক-নায়িকার বিভিন্ন অবস্থা ও লক্ষণের উদাহরণ হিসেবে ভবানন্দ নিজেকে এবং পত্নীদ্বয়কে অনুভব করেছে। প্রৌঢ় নায়কের কামুকতা একটা বুদ্ধিপরিশীলিত রসিকতায় সমুত্তীর্ণ। ভবানন্দের মনের এই অস্বাভাবিক চিত্রটি কবির আশ্চর্য পরি-কল্পনারূপে গ্রহণযোগ্য :

প্রোষিতভর্তৃকা হয়ে / দুহে ছিলা দুঃখ সয়ে / আমা দেখি বাসসজ্জা হৈলা। /
কার ঘরে যাব আগে / উৎকণ্ঠিতা এই রাগে / দেহুড়ীতে অভিসার কৈলা॥··· /
স্বাধীনভর্তৃকা ইনি / প্রোষিতভর্তৃকা তিনি / আমি হৈনু অপূর্বনায়ক। ইত্যাদি।

পূর্বোক্ত উদাহরণগুলি বিশ্লেষণ করলে অন্নদামঙ্গল কাব্যের আঙ্গিক এবং ভারতচন্দ্রের জীবনবোধ সম্বন্ধে দুটি সিদ্ধান্ত করা চলে।

এক. গোটা গল্প বলার জন্য প্রযুক্ত আখ্যানকাব্যের প্রচলিত রীতিকে তিনি ভেঙে একটি নূতন কথনভঙ্গী প্রবর্তন করলেন। যত জোরের সঙ্গে পুরাতন আঙ্গিক ভাঙা হলো, তত সার্থকভাবে অবশ্য নতুন রীতির প্রতিষ্ঠা ঘটেনি। তবে তার আদলটি কবি ধরে দিয়েছেন। এই কৌশলের প্রধান বৈশিষ্ট্যগুলি হলো :

ক. প্রতিটি অধ্যায়ের আরম্ভে একটি করে গান। গানটিতে অধ্যায়ে আলোচিত বিষয়বস্তুর ভাবাকর্ষণ, মূল সুর বা তাৎপর্যটি ধরে দেওয়া হয়েছে। ভক্তির ভাবও আছে কোনো কোনো গানে। তার দ্বারা অবশ্য কবির ব্যক্তিগত ভক্তিব্যাকুলতার প্রমাণ পাওয়া যায় না। এই শতাব্দীতে শাক্তগীতির যে নব্যধারা সূচিত হয়েছিল তাতে ভারতেরও কিছু দান ছিল। এবং এই গানগুলি ততখানি ভক্তির উৎসে জাত নয়, যতটা শিল্পবোধে সৃষ্ট। কারণ কাহিনীর প্রথম খণ্ডে প্রধানত দেবীমাহাত্ম্য কীর্তিত হলেও, বিদ্যাসুন্দরে এই গানগুলি প্রায়ই প্রণয়-সঙ্গীত, মানসিংহ পালাতেও নানা ধরনের গানই প্রযুক্ত। আখ্যান-বর্ণনে বৈচিত্র্য সৃষ্টি কবির উদ্দেশ্য। গান দিয়ে অধ্যায় আরম্ভ করায় যেন শ্রোতা-পাঠকের মনোযোগ বাইরের বহুমুখিতা থেকে কাহিনীর

১ এই প্রসঙ্গে স্বয়ং কবির লেখা 'রসমঞ্জরী'র কথা স্মরণ করা যেতে পারে।

দিকে আকর্ষণের চেষ্টা। মনে রাখা যেতে পারে এ কাব্যও গান ও সুরেলা আবৃত্তি তথা কথকতা অর্থাৎ পুরাতন অষ্টমঙ্গলার রীতিতে পরিবেশন করা হয়েছিল। রচনার কালে কবির সামনে সেই পরিবেশনপদ্ধতি স্পষ্ট ছিল।

খ. গানে কাহিনী-কথন আরম্ভ। আগেই বলেছি কবির অনায়াসসিদ্ধ ভাষার সুমার্জিত কান্তি এবং শাস্ত্রালাপের পাণ্ডিত্য বাদ দিলে অতি মামুলীভাবে গল্প এগিয়েছে। যেন ঢিমে তেতালায় পাঁচালি গান চলছে। তারই মাঝে মাঝে কোনো বিশেষ প্রসঙ্গ, বর্ণনা বা চিত্ররচনা কিংবা চরিত্রভঙ্গী প্রদর্শনে অনেক রঙ, ছন্দঝঙ্কার, উত্তাপ ও উল্লাস প্রকাশ পেয়েছে। যেন কাহিনীর সূত্রে কবি কতকগুলি বিশেষ খণ্ড-চিত্রের মালা গেঁথেছেন। পাঠক বা শ্রোতা ঢিলেঢালা অনাকর্ষণীয় বা সুপরিচিত কাহিনী-স্রোতে অলসভাবে অবগাহন করতে করতে হঠাৎ যেন নাট্যবৈদ্যুতিতে চমকে উঠেছে,—কতকগুলি বিশেষ বিশেষ প্রসঙ্গ মাঝে মাঝে কাহিনীর প্রয়োজন ও ফ্রেম ছাড়িয়ে সামনে চলে এসেছে। যেন গায়ক বা কথকঠাকুর হঠাৎ উত্তেজিত হয়ে হাতের চামর-মন্দিরা নিয়ে নৃত্য জুড়ে দিয়েছেন।

এই অভিনব ভঙ্গী অনুসরণ করার ফলে কাহিনী বিষয়ে প্রচলিত কৌতূহল বা আকর্ষণের বদলে বিশেষ স্থানগুলির উপরে পাঠক-শ্রোতার দৃষ্টি গিয়ে পড়েছে। ফলে ক্ষীণপ্রাণ কাহিনীর মধ্যেও নূতন একটি অর্থের দ্যোতনা এসেছে। অর্থাৎ ভারতচন্দ্রের বিশিষ্ট জীবনবোধের সঙ্গে এই আঙ্গিক-চেতনা ঘনিষ্ঠ ভাবেই সংশ্লিষ্ট। কিন্তু সেই বিষয়ে প্রবেশের আগে 'মানসিংহে'র আঙ্গিক-ঘটিত অপর একটি বৈশিষ্ট্যের দিকে তাকানো যাক।

ভবানন্দের দিল্লীগমন এবং রাজা হয়ে দেশে ফিরে আসা এই কাহিনীর বিষয়বস্তু। কবি ভ্রমণ-বিবরণকে আখ্যানের মধ্যে একটা বিশেষ জায়গা দিয়েছেন। বর্ধমান থেকে মেদিনীপুর, কটক, ভুবনেশ্বর হয়ে পুরী গমন। পুরী বর্ণন। কবি নিজে বর্ধমান জেল থেকে পালিয়ে এই পথ ধরেই পুরীতে গিয়েছিলেন, কাজেই এই বিবরণে তাঁর ব্যক্তিগত ভ্রমণ-অভিজ্ঞতার প্রতিফলন ঘটে থাকবে। পুরী থেকে মানসিংহ ও ভবানন্দ দিল্লী গিয়েছে দক্ষিণ ভারত ভ্রমণ করে, মহারাষ্ট্র গুজরাট হয়ে, মথুরা বৃন্দাবন দেখে। ভবানন্দ দিল্লী থেকে ফেরবার পথে প্রয়াগ অযোধ্যা কাশী ভ্রমণ করে। ভ্রমণ বৃত্তান্তকে কাহিনীর সঙ্গে মিশিয়ে আখানকাব্যের একটা নূতন আঙ্গিক গড়ে তুলতে চেয়েছিলেন ভারত,—এরূপ মনে করার কারণ আছে।

দুই. ভারতচন্দ্রের আঙ্গিক বিষয়ে যে অভিনব পরীক্ষার কথা আগেই বলেছি এবারে তার আভ্যন্তর তাৎপর্যের খোঁজ করা যাক। আকর্ষণীয়, শিল্পগুণান্বিত এবং উত্তেজক যে অংশগুলির উল্লেখ আমরা করেছি, সেগুলিকে গোটা কাব্যের মামুলী আয়োজনের সিদ্ধিকেন্দ্র বলে গ্রহণ করতে হয়, সেখানে মধুর কোমল পূর্ণাঙ্গ জীবনবোধ, মধ্যযুগসুলভ পরিবারভিত্তিক মানবতায় সহজ আস্থা প্রকাশ পায় নি। একটি বক্র বিদ্রোহ, ভাঙার নেশা, বিদ্রূপের তীক্ষ্ণ আঘাত লক্ষ্য করা যায়। জীবনের অতি

পরিচিত ভাবাবেগগুলি তাঁর রচনায় প্রশ্রয় পায় নি। আবেগের গাঢ়তা বা হৃদয়-প্রাধান্যকে তিনি এড়িয়ে গিয়েছেন। জীবনবিষয়ে আংশিকতার বোধ থেকে এসেছে কাব্য-কর্মের এই ভঙ্গী—বিশেষ বিশেষ অংশের উপরে গুরুত্ব আরোপ। জীবনকে একটা নিটোল কাহিনীতে পূর্ণ ও সুবলয়িত করে তোলায় কবির উৎসাহ নেই, তার মধ্যে যে সব চিত্র, চরিত্রভঙ্গী ও প্রসঙ্গ ক্ষণে ক্ষণে তীক্ষ্ণ সূচিমুখ ও উত্তেজিত তথা আক্রমণোদ্যত হয়ে উঠছে তাকেই তিনি বিশেষভাবে সজ্জিত করে পাঠক-চক্ষুর সামনে তুলে ধরেছেন। অন্নদামঙ্গলে একমাত্র ঈশ্বর পাটনী ছাড়া সহজ, স্বাভাবিক মানুষ ও অবিকৃত হৃদয়ানুভূতি ঔজ্জ্বল্য লাভ করে নি। দরিদ্র হরিহোড়ের অন্নসংস্থান চেষ্টায়ও কোনো বর্ণসম্পাত ঘটে নি। অস্বাভাবিক জীবনপরিবেশে তিক্ত অভিজ্ঞতার মধ্য দিয়ে ভারতচন্দ্র জীবনের যে রূপ অনুধাবন করেছিলেন তাতে সততা কোমলতা পবিত্রতা সৌকুমার্য অশান্তি প্রভৃতি গুণাবলী এবং আবেগমূলক মনোবৃত্তিগুলির মূল্য ছিল না। তাঁর আবিষ্কৃত কাব্যরীতির অসরল, অপূর্ণাঙ্গ বিশিষ্টতার মধ্যে এই জীবন-বোধ যেমন প্রতিফলিত, তেমনি লক্ষণীয় কবির অতিসচেতন শিল্পচেতনাজাত অভিনব এক আঙ্গিকের অনুসন্ধান—জীর্ণ পুরাতন কাব্যরচনরীতি পরিহার করা।

### পাঁচ বিদ্যাসুন্দর

বিদ্যাসুন্দরের কাহিনী উদ্ভাবনে ভারতচন্দ্রের মৌলিকতা নেই, কিন্তু এই গল্পটির নির্বাচন তাঁর পক্ষেই সবচেয়ে স্বভাবসঙ্গত। রামপ্রসাদের বিদ্যাসুন্দরের সঙ্গে তাঁর অন্যান্য রচনার জাতিগত বা প্রেরণাগত কোন মিল নেই। সে বই পড়ে বুঝতে অসুবিধা হয় না রামপ্রসাদ কার লেখার উপরে মক্‌স করেছেন।

ভারতচন্দ্র এ গল্পের কাঠামোটি প্রচলিত কাহিনী থেকে ঋণস্বরূপ গ্রহণ করেছেন। কিন্তু বিন্যাসে, ভাষা ও ছন্দঘটিত সংস্থানে, চরিত্রগুলির নির্দিষ্ট চেহারাদানের মধ্য দিয়ে একান্ত নিজস্ব কাব্যই গড়ে তুলেছেন। এই কাব্যটিতে ভারতচন্দ্রের জীবনবোধের অন্তার্থক দিকটি পূর্ণভাবে পাঠ করা যায়। অথচ রিরংসা প্রকাশক কাব্য হিসেবে অভিযোগ তুলে এই সন্ধানের পথ প্রথমেই রুদ্ধ করে দেওয়া হয়ে থাকে।

বিদ্যাসুন্দরে দুবার সম্ভোগ বর্ণনা আছে, সম্ভোগ প্রসঙ্গ উল্লিখিত হয়েছে আরও অনেকবার। বৈষ্ণব পদাবলী সহ মধ্যযুগের অন্যান্য কাব্যেও অল্পাধিক সম্ভোগের চিত্র আছে। অবশ্য বেশি আছে শ্রীকৃষ্ণকীর্তনে। রাধাকৃষ্ণের প্রেম তত্ত্বলোকের বলে তাকে কামাতীত দেহাতীত রূপে দেখা আমাদের সংস্কার। শ্রীকৃষ্ণকীর্তন এবং বিদ্যাসুন্দর দুটি রচনাই অশ্লীলতার দায়ে নিন্দিত হয়েছে। মধ্য-ভিক্টোরীয় নীতিবাগীশতার প্রভাবেই এরূপ সমালোচনা করা হয়েছে। কিন্তু খোলা মনের শিল্প বিচারে অন্যরূপ সিদ্ধান্ত করতে হবে। বড়ু চণ্ডীদাসের কবিতায় দেহমিলনের বর্ণনাগুলি মানস বিবর্তনের কারণ ও ফল দুই-ই। আর ভারতের সম্ভোগবর্ণনা ঘিরে ছন্দের লাস্যনৃত্য, ভাষার কোমল-মোহন বর্ণাঢ্য সজ্জা। আদ্যন্ত যৌবনের চাঞ্চল্য,

উদ্ভাবন-বৈচিত্র্য ; উল্লাসে-কৌতুকে মানে ছলনায় বাক্‌চাতুর্যে দুটি তরুণ চিত্ত ময়ূরের মতো পেখম মেলে ধরেছে। প্রণয়ী-যুগলের আলাপে বিলাসে প্রকৃতি-আবাহনে বেশবদলে কবিতার লড়াইয়ে মধুর প্রতিদ্বন্দ্বিতায় মিলে যদি দেহধর্ম না থাকত, তীব্র প্যাসন না থাকত তাহলে রক্ষণশীলেরা খুব খুশি হতেন, কিন্তু কবি নিরক্ত মিথ্যাচার ও জীবনবিমুখতায় অপরাধী হতেন।

কবি ভারতচন্দ্র গাম্ভীর্যের ছদ্মবেশ টেনে খুলে দেন। যে কালে গোটা সমাজ-জীবনে ও সাহিত্যচর্চায় জরা ও জড়ত্বের রাজত্ব, প্রথায়-নিয়মে-ভক্তিতে-মোক্ষবাসনায় মানবাত্মা বন্দী, তখন ভারতচন্দ্র বারংবার সেই জীবনবোধ ও সাহিত্যরীতিতে আঘাত করতে চেয়েছেন লঘু-চতুর-তির্যক মনোভাব নিয়ে,—ব্যঙ্গে তাকে বিপর্যস্ত করেছেন, ভৌতিক তাণ্ডবে তার সমাপ্তি ঘোষণা করেছেন। এবং সেই সব বিদ্রূপাদি তথা প্রলয়কলরোলের মধ্যে ঐ চতুরতামিশ্রিত একটি লঘু কিন্তু গাঢ় প্রণয়কথায় কবি কামালোক সৃষ্টি করেছেন। যৌবন প্রেমের সেই দেহধর্মী সহাস্য জগতটি বৃদ্ধের গম্ভীর মুখোস ছিঁড়ে কেন্দ্রীয় সত্য হয়ে উঠেছে।

সুন্দর এবং বিদ্যার চরিত্রাঙ্কনে কবি-ভাবনাই জয়যুক্ত হয়েছে। গুণসিন্ধু রাজার ছেলে সুন্দর অনায়াসে ভাটের সঙ্গে বর্ধমানে যেতে পারত পরীক্ষায় জিতে বিদ্যাকে লাভ করার চেষ্টায়। প্রথামত সেই কাজে সে রাজী হল না—এটুকু প্রচলিত কাহিনী থেকেই কবি পেয়েছিলেন। কিন্তু বিদ্যার কথা শুনে তার রূপের বর্ণনা আর বিদ্যার অভিমান শুনে সুন্দর যে ভাবে, না দেখেই, নায়িকার প্রেমে পড়ে গেল তার ছবিটি ভারতচন্দ্রের ভাষায় বিশেষভাবে তীব্রতা লাভ করেছে। তাতে রক্তের চাঞ্চল্য তরঙ্গিত হয়ে শব্দে শব্দে বেজে উঠেছে :

> বিদ্যার আকার ধ্যান বিদ্যানাম জপ। / বিদ্যালাভ বিদ্যালাভ বিদ্যালাভ তপ ॥ / হায় বিদ্যা কোথা বিদ্যা কবে বিদ্যা পাব। / কি বিদ্যাপ্রভাবে বিদ্যাবিদ্যমানে যাব ॥ / কিবা রূপ কিবা গুণ কহিলেক ভাট। / খুলিল মনের দ্বার না লাগে কপাট ॥ / প্রাণধন বিদ্যালাভ ব্যাপারের তরে। / খোয়াব তনুর তরি প্রবাস সাগরে ॥

বিদ্যা কথাটির চারপাশে তার মনের ভ্রমরসদৃশ গুঞ্জরণ শব্দটির বহুল পুনরাবৃত্তিতে ধরে রেখেছেন কবি।

সুন্দর সম্বন্ধে কবির দ্বিতীয় বিশিষ্ট ভাবনাটি হলো সে কবি। তার রাজপুত্র পরিচয় সে নিজেই গোপন করেছে। আচার-আচরণে-পোশাকে-ভূষণে তা প্রকাশ পায় নি। কাব্যরচনা করে সে বিদ্যার মন ভুলিয়েছে, কবিতায়-ফুলে-কামদেবতায় তিনটি উপাদানে মিলে তার প্রণয়পত্র রচিত হয়েছিল। ভারত নিজে কবি, কবি দরিদ্র হলেও 'বিহারের প্রভু'। এক কবিপত্নীর মুখে তিনি শুনিয়েছেন :

> মহাকবি মোর পতি কত রস জানে। / কহিলে বিরস কথা সরস বাখানে ॥ / পেটে অন্ন হেটে বস্ত্র যোগাইতে নারে। / চালে খড় বাড়ে মাটি শ্লোক পড়ি

সারে ॥ / কামশাস্ত্র জানে কত কাব্য অলঙ্কার / কতমত করে রতি বলিহারি তার ॥ / শাঁখা সোনা রাঙ্গা শাড়ী না পরিনু কভু । / কেবল কাব্যের গুণে বিহারের প্রভু ॥

সুন্দর রাজপুত্র, তার দারিদ্র্য নেই ! কিন্তু তাকে কবিরূপে প্রতিষ্ঠিত করেই ভারতচন্দ্র নায়কত্ব দান করেছেন ।

সুন্দরের তৃতীয় যে বৈশিষ্ট্য ভারতের সচেতন সৃষ্টি তা হলো বন্দী অবস্থায়ও নিজের যথার্থ পরিচয় গোপন করা । তার ব্যক্তিগত 'দেমাগ'-এর প্রতি দৃষ্টি আকর্ষণ করা হয়েছে । এ বিষয়ে সুন্দরের কথা উদ্ধৃত হলো :

নীচ বিনা কোথায় ডাকাতি চোর পাবে ॥ / চোরের জানিয়া জাতি কি লাভ করিবে । / উচ্চ জাতি হৈলে বুঝি উচ্চ শালে দিবে ॥ / তাহারে জিজ্ঞাস জাতি যে করে আরজ । / তোরে দিব পরিচয় এত কি গরজ ॥

অ্যাডভেঞ্চারপ্রিয়তা, রোমান্টিক প্রণয়াভিলাষ—ঐতিহ্যসূত্রে প্রাপ্ত এই সব বিষয়ের সঙ্গে পূর্বোক্ত উপাদানের মিশ্রণ ঘটিয়ে ভারতচন্দ্র মুক্ত প্রণয়ীরূপে সুন্দরকে শুদ্ধ ইন্দ্রিয়লোলুপতা থেকে স্বতন্ত্র একটা ব্যক্তিত্বে প্রতিষ্ঠিত করেছেন ।

বিদ্যার চরিত্ররূপেও কবি শুধু 'তীনভুবন-মনমোহিনী-রতিরসকামমোহিনী'-এর ছবি আঁকেন নি । গোপন প্রণয়ের মাদকতা, শিক্ষার দর্প, কুলশীল বিষয়ে সম্পূর্ণ নির্বিচার হবার ক্ষমতা, বুদ্ধিচাতুর্যের সহযোগ তার তরুণলাবণ্যের সঙ্গে ব্যক্তিত্বের সহযোগ ঘটিয়েছে ।

ভারতচন্দ্রের জীবনবোধ যে বিদ্যাসুন্দরে একটা নতুন মাত্রালাভ করেছে তা বিস্তৃতভাবে ব্যাখ্যানের সুযোগ থাকলেও এখানে মূলসূত্রগুলির প্রতি মাত্র দৃষ্টি আকর্ষণ করা হলো ।

ভারতচন্দ্রের ভাষাশিল্প মধ্যযুগের বাংলাকাব্যে শুধু নতুন ইতিহাস সৃষ্টি করে নি, সুস্পষ্টভাবে একটি পরিণত স্টাইলের নিদর্শন হয়ে উঠেছে । এ-বিষয়ে একটি স্বতন্ত্র পুস্তিকারচনা সম্ভব বলে মনে করি । এখানে তার প্রধান কয়েকটি দিকের সূত্র-নির্দেশ মাত্র করা হলো ।

এক. বাংলা বুলি বা ভাগীরথীকেন্দ্রিক কথ্য-ভাষাভঙ্গীকে মার্জিত করে কাব্যদেহ নির্মিত । ফলে দেশি ইডিয়মের ব্যবহার, প্রবাদ-প্রবচনের প্রযুক্তি এত সার্থক ও যথার্থ তাৎপর্যবহ হতে পেরেছে ।

দুই. প্রয়োজনানুরূপ তৎসম শব্দ ও সমাসবদ্ধ পদের ব্যবহার থাকলেও পণ্ডিতী-প্রকাশ থেকে কবি সতর্কভাবে বিরত থেকেছেন ।

তিন. পারসি শব্দের কিছু অধিক প্রয়োগ । তবে প্রসঙ্গের প্রতি লক্ষ্য রেখে প্রযুক্ত হওয়ায় শিল্পগুণ বরং বেড়েছে ।

চার. শব্দপ্রয়োগে বিশেষত শব্দালঙ্কারের ব্যবহারে ধ্বনি [ বা sound ]-ময় জগত সৃষ্টির চেষ্টা । শ্লেষ এবং যমকের ব্যবহারে শব্দ ও অর্থের প্রথাগত সম্পর্ককে

বাঁকিয়ে চুরিয়ে ফেলা।

পাঁচ. বাক্যবিন্যাসে চাতুর্যের এবং নানাধরনের তির্যকতার প্রতি অতিরিক্ত প্রবণতা।

ছয়. অর্থালঙ্কারের চিত্রাত্মক উপমাদির তুলনায় বুদ্ধিপ্রধান ব্যতিরেক প্রভৃতির অধিক ব্যবহার।

সাত. মধ্যযুগের আখ্যান কাব্যে প্রথম চিত্রবাহুল্য। বহুক্ষেত্রে ঘটনার বিবরণ ছবি হয়ে উঠেছে। বিশেষত চঞ্চল ও গতিশীল চিত্রাঙ্কনে কবির বিশেষ সাফল্য ঘটেছে।

কবির ভাষারীতির এই বৈশিষ্ট্যগুলি উদাহরণসহযোগে প্রমাণ করা যেতে পারে। কবির শিল্পীব্যক্তিত্ব তথা কাব্যধৃত জীবনবোধের যে পরিচয় আমরা আগে দিয়েছি তার সঙ্গে এদের কার্যকারণ সম্পর্কটিও আশাকরি সতর্ক পাঠকের দৃষ্টি এড়াবে না।

**ছয় ছোট ছোট কবিতা**

ভারতচন্দ্রের ছোট কবিতার মধ্যে দুটি সত্যপীরের ব্রতকথা। হুবহু এক কথাবস্তু, ভিন্ন ছন্দে, শব্দব্যবহারের স্বাতন্ত্র্যে দুটি আলাদা কবিতা হয়ে উঠেছে। ভারতচন্দ্র কবি হিসেবে পরিণতিলাভের আগে এই ব্রতকথা দুটি লিখেছিলেন, কিন্তু কবির এই প্রথম রচনা দুটিতে কোনো উচ্চ শিল্পগুণ বা বিশিষ্টতা প্রকাশ না পেলেও এবং প্রকাশ পাবার সুযোগ না থাকলেও কবির শিল্প-চেতনার প্রাথমিক নিদর্শন এর মধ্যেই লক্ষ্য করা যায়।

প্রথমেই লক্ষ্য করার মতো কাহিনী-কথনের দ্রুত চাল। এর ফলে কোনো ঘটনা এবং পরিস্থিতিই রসপুষ্ট হয়ে ওঠেনি। কিন্তু ঘটনার ছুটে চলা পাঠকশ্রোতার মনের অলসতা ভেঙে সচকিত করে তোলে। গতির এই দ্রুততা দ্বিতীয় কবিতার চৌপদী ঢঙে একটা দুলকি চাল আশ্রয় করে আরও প্রকট হয়েছে। অতি পরিচিত গতানুগতিক ব্রতকথাকেও আবেদনের দিক থেকে অভিনব করে তোলার চেষ্টা কবির শিল্পবুদ্ধির দিকেই অঙ্গুলি নির্দেশ করে।

দ্বিতীয়ত, বস্তু ও বিন্যাস অভেদ রেখেও পারসি শব্দের কুশল প্রয়োগে এবং চৌপদী ঢঙের সংযোজনে দ্বিতীয় কবিতাটি পৃথক স্বাদ পেয়েছে। প্রথমদিকের কাব্য-চর্চাতেই শব্দের ও ছন্দের এই শক্তি কবি লক্ষ্য করেছেন। একই উপাদান এদের সহযোগে ভিন্ন কাব্যবস্তু হয়ে উঠেছে মধ্যযুগের বাংলা কাব্যের জগতে এ একটা গুরুত্বপূর্ণ আবিষ্কার।

ছোট ছোট অন্য কবিতাগুলি অবশ্যই কবির পরিণত প্রতিভার ফসল। হয়তো সবগুলিই প্রত্যক্ষ বা পরোক্ষভাবে প্রতিপালক ভূস্বামীর আজ্ঞায় রচিত। কোথাও রাজার মনোরঞ্জন-বাসনা প্রেরণা হলেও কবির কল্পনা ও সৃষ্টিধর্ম বিরূপতা করে নি। সেই রচনাগুলি শিল্পসিদ্ধ। কিন্তু যেগুলি মাত্র ফরমায়েসী বস্তু সেখানে কিছু ব্যঙ্গ

কিছু চাতুর্যমাত্র প্রকাশিত। সে-সব কবিতা-লেখাও খেলা মাত্র।

হিন্দীতে, সংস্কৃতে বাংলা সংস্কৃত-পারসি মিশ্র ভাষায় কবিতা লেখার পেছনে রাজসভায় বাহাদুরি নেওয়া, নিজের বহু ভাষাজ্ঞান জাহির করার [ অর্থাৎ 'পড়িয়াছি যেই মত লিখিবারে পারি' ] ভাবটি প্রকাশ পেয়েছে। কিন্তু সঙ্গে সঙ্গে এ-প্রশ্নও কি মনে জাগে না পরবর্তীকালে মিশ্রভাষার সাহায্যে কোনো নব্যরীতির কাব্যরচনার পাঁয়তারা কি এই সব ক্ষুদ্র কবিতায় শব্দবিদ্ কবি ভারতচন্দ্র করছিলেন। এরূপ একটি ভগ্নরচনার নিদর্শন আছে চণ্ডীনাটকে। এবং শুধু সংস্কৃতভাষায় কবিতালেখায় তিনি যে অসাধারণ নৈপুণ্য অর্জন করেছিলেন তার প্রমাণ রয়েছে কবির শেষ দিকের লেখা নাগাষ্টক ও গঙ্গাষ্টক কবিতায়।

বলিরাজার উক্তি, বৃন্দাবলীর উক্তি কৃষ্ণচন্দ্রের হুকুমে পুরণ করা কবিতা। 'পায় পায় পায় না' এবং 'পায় পায় পায়' এই দুটি কথায় মিল দিতে হবে দুটি কবিতার শেষে—এই নির্দেশেই যথাক্রমে আলোচ্য কবিতা দুটি লিখেছিলেন। এই কবিতা দুটিতে কবির উপস্থিত বুদ্ধি, দ্রুত উদ্ভাবনী ও রচনা শক্তির পরিচয় আছে। সম্ভবত 'কাদ্দোরফথ' কথাটিকে ধরেও এইভাবে রাজকীয় অলস বিলাসিতাকে সাহচর্য দেবার জন্যই ঐ পঞ্চপদী কবিতা রচিত। এদের অন্য কোনো মূল্য নেই। কিন্তু এইসব স্বতন্ত্র কবিতায় কবিগান ও তরজা রচনা শক্তির প্রাক্‌রূপ দেখা যায়। রাধাকৃষ্ণের উক্তি-প্রত্যুক্তিমূলক কবিতা দুটিও সম্পূর্ণতই এই ধারার অন্তর্ভুক্ত। এর সুরে খেউড়ের অতি চটুলতা [ 'আ আরে মামী' 'আ আরে ভাগিনা' প্রভৃতি বাক্যে ] লক্ষ্য করা যায়।

'ধেড়ে ও ভেড়ে' একটি ফরমায়েসি কৌতুক-কবিতা হলেও কবির ব্যঙ্গ-নৈপুণ্য তথা কিছু ব্যক্তিগত অভিপ্রায় এই কবিতায় প্রকাশ পেয়ে থাকবে। বিদ্যাসুন্দর কাব্যে নারীদের পতিনিন্দা বর্ণনার ছলে রাজসভার বিভিন্ন কর্মচারীর প্রতি কটাক্ষপাতের সুযোগ করে নিয়েছিলেন কবি। ব্যক্তিগত ক্রোধ ঘৃণা প্রতিহিংসা প্রভৃতি ঐ কবিতায় তাঁর ব্যঙ্গকে শাণিত করে তুলেছিল। কিন্তু যে কোনো কারণে রাজসভার বিদূষক বা ভাঁড়টি সেখানে রেহাই পায়। বর্তমান কবিতায় রাজবাড়ির পোষা ধেড়ের বর্ণনা করতে গিয়ে ভাঁড়ের চরিত্র বিদ্রূপবাণবিদ্ধ করেছেন :

> ভেড়ের ভাঁড়ামি মুখে ধেড়ের বিক্রম বুকে / ভেড়ে ধেড়ে ফেরে সুখে / জল স্থল নেড়ে ॥

কবির ক্রুদ্ধমনের এই ছন্দোবদ্ধ নিদর্শন অবশ্যই কবিতা হিসেবে গুরুত্বপূর্ণ নয়, ব্যক্তিগত আক্রমণের জ্বালা এতে এতই তীব্র।

ক্ষুদ্র কবিতাগুলির মধ্যে সাহিত্যের ক্রমবিকাশ তথা শিল্পগুণ দুদিক থেকেই উল্লেখযোগ্য চারটি—'বসন্তবর্ণনা,' 'বর্ষাবর্ণনা', 'হাওয়ারবর্ণন', 'বাসনাবর্ণনা'। আধুনিক গীতিকবিতার স্পষ্ট পূর্বরূপ এদের মধ্যে পাওয়া যাচ্ছে। কবিতাগুলি সম্পূর্ণ ধর্মভাবমুক্ত। কবিচিত্তের কথাই এদের মধ্যে স্থান পেয়েছে। ভারতচন্দ্র

যে শুধু আঙ্গিক-সচেতনই ছিলেন তা নয়, প্রচলিত কাব্যরীতিতে তাঁর ছিল গভীর অস্বস্তি। নানা দিক থেকে তাকে ভেঙেছিলেন কবি, নতুন কিছু গড়ে তুলতে চেয়েছিলেন। আখ্যানকাব্যের বাইরে নব্যরীতির [ বৈষ্ণব ও শাক্ত পদের সঙ্গে যার কোনো সম্বন্ধ নেই ] খণ্ডকবিতার খোঁজও তিনি পেয়েছিলেন, এগুলি তারই নিদর্শন।

বসন্ত বা বর্ষা-প্রকৃতির কিছু ছবি আছে কবিতাদুটিতে। হাওয়াবর্ণনে কবি প্রকৃতি বিষয়ে আরও বস্তুনিষ্ঠ। বসন্তে বা ঝড়ে হাওয়ার বিচিত্ররূপের, বদ্ধ হাওয়া গুমটের ছবি তিনি এঁকেছেন। প্রলয়বিলাসী কবি ঝড়ের বর্ণনায় সবচেয়ে সার্থক :

কখনো দারুণ ঝড় / শাখী উড়ে পাখী জড় / ঘর ভাঙে উড়ে খড় / নাহি যায় চাওয়া / বেগ কে সহিতে পারে / মেঘ স্থির হতে নারে / হুলস্থুল পারাবারে / প্রলয়ের দাওয়া ॥

যদিও তাঁর স্বভাবসুলভ অগম্ভীর মনের স্পর্শ সেখানেও বর্তমান, কিন্তু পরবর্তী কালের কবি ঈশ্বর গুপ্তের চেয়েও তিনি প্রকৃতির স্বাধীন রূপ এঁকেছেন এবং মানবহৃদয়ের সঙ্গে তাকে যুক্ত করতে চেয়েছেন। মানবচিত্তের যে উদ্দাম আবেগ-গাঢ়তায় ভারতচন্দ্রের বিশ্বাস সেই কাম বা প্রেমই প্রকৃতির স্পর্শে বর্ষায় বসন্তে মলয় বাতাসে উদ্বুদ্ধ, এবং মানবসাধারণের মনোভাবের কথা ছাপিয়ে তিনি তাঁর নিজের হৃদয়কেই বার বার এগিয়ে দিয়েছেন সামনে, যেমন, বসন্ত প্রসঙ্গে :

অনঙ্গেরে অঙ্গ দিলি / শুষ্ক কাষ্ঠ মুঞ্জরিলি। ভারতেরে ভুলাইলি / আ আরে বসন্ত ॥

[ ভণিতায় নিজের নামোল্লেখ কৌশলমাত্র থাকে নি, আধুনিক লিরিক-সুলভ কবি-ব্যক্তিত্বের আত্মপ্রকাশ সূচিত করেছে। ] বর্ষা প্রসঙ্গে তো কবি নিজের কাহিনীই স্পষ্টতর ভাষায় বলেছেন। বর্ষায়ও প্রিয়া-সমাগমের যে আশা ছিল তা মিটল না বলে কবি আক্ষেপ করেছেন :

পুণ্যা বাদে যাব ঘর / সেই ছিল ভর্সা / বসন্ত নিদাঘ শেষ / পুন তোর পরবেশ / ভারত না গেল দেশ / আ আরে বর্ষা ॥

এই আত্মকথনের শ্রেষ্ঠ নিদর্শন 'বাসনাবর্ণনা'। এ কবিতায় ভারতচন্দ্র রোমান্টিক কামনার স্বর্গ এবং বাস্তব অপ্রাপ্তির দ্বন্দ্বে ব্যথিতচিত্ত। যদিও এখানে এবং অন্যত্র নিজ প্রকৃতিবশে কবি আবেগকে স্পর্শমাত্র করে চাতুর্যযোগে চাপা দীর্ঘশ্বাসটি সামলে নিয়েছেন, তাকে গাঢ়তায় নিমজ্জিত হতে দেন নি। তাই এখানে অপ্রাপ্তিজনিত রোমান্টিক হাহাকার নেই। এবং সেখানেই কবির স্বধর্ম।

□

# ৬. বিবিধ

## ৬১. আলাওল / পদ্মাবতী

এক

আলাওলের কাব্যে হিন্দুভাবের প্রাধান্য সহজেই লক্ষণীয়। ভাষা ও ভাবে তিনি হিন্দুর সাংস্কৃতিক ঐতিহ্যের সূত্রানুসরণে যে দক্ষতার পরিচয় দিয়েছেন তা একাধারে কবির উদারতা এবং এদেশীয় নিজস্ব লৌকিক ভাব-ভাবনার প্রতি অতি-প্রবণতার প্রমাণ দেয়।

ভাষা-ভঙ্গিতে সংস্কৃতানুকারিতা মধ্যযুগের বাংলার হিন্দু কবিদের সঙ্গে সহজেই তাঁকে এক শ্রেণীভুক্ত করেছে। এবং তিনি সংস্কৃত ও ফারসীতে সমান পণ্ডিত ছিলেন। মূলত ফারসী কাব্যের অনুসরণ করেও আপন কাব্যমধ্যে ফারসী শব্দ ব্যবহারে যে সংযত নিষ্ঠার পরিচয় তিনি দিয়েছেন তা বিস্ময়কর। উপমা বা পূর্বকথনে রামায়ণ-মহাভারত বা নাথপন্থী শৈবদের উপাখ্যান থেকে যদৃচ্ছ গ্রহণে তিনি দ্বিধাহীন ভাবে এ দেশীয় প্রাচীন কাব্যকাহিনীর সঙ্গে আপনার ঘনিষ্ঠ পরিচয়ের প্রমাণ দিয়েছেন। হিন্দুদের বিবাহ, স্ত্রী-আচার, বাসরের বিচিত্র রঙ্গরসিকতার যে বিবরণ তিনি দিয়েছেন হিন্দু সমাজ-জীবনের গভীরে অনুপ্রবেশের চিহ্ন হিসেবে তা সমালোচকদের বিস্ময়মিশ্রিত প্রশংসা আকর্ষণ করেছে। হিন্দু যোগমার্গে কবির প্রত্যক্ষ জ্ঞান ছিল বলে মনে হয়। বৈষ্ণব পদের অনুসরণে কাব্যমধ্যে হৃদয়োচ্ছ্বাস পূর্ণ এগারটি গীতের সংযোজন একদিকে বৈষ্ণব সাহিত্যের ঐতিহ্য ধারার সঙ্গে কবিকে যুক্ত করেছে। অন্যদিকে নাগমতীর বারমাসী প্রভৃতির বর্ণনা মঙ্গলকাব্যের ঐতিহ্যের সঙ্গে কবির সম্পর্কের প্রমাণ দিচ্ছে।[১]

সমালোচকেরা আলাওলের কাব্যের এই বৈশিষ্ট্যকে একবাক্যে প্রশংসা করেছেন। কিন্তু এর মধ্যে আলাওলের উদারতা ও জাতীয় কাব্য ঐতিহ্যের সঙ্গে ঘনিষ্ঠ সংযোগের পরিচয় যেমন আছে, তেমনি রয়েছে একটি অভিনব প্রত্যাশার সমাধি। এ বৈশিষ্ট্য আলাওলের সুফীবাদী ধর্মীয় উদারতা সম্ভূত হলেও বাংলা কাব্যের ইতিহাসের বিচারে এটি একটি প্রধান দুর্বলতাও।

১ "আলাওলের রচনায় আরবী ফারসী শব্দের প্রয়োগ অত্যন্ত অল্প। জায়সীর মত আলাওলও দেশী শব্দ পাইলে বিদেশী শব্দ ব্যবহার করেন নাই। দুইজনেই 'বেহেশ্‌ত' না লিখিয়া 'কবিলাস' [ অর্থাৎ কৈলাস ] লিখিয়াছেন। জায়সী সর্বত্র 'কোরাণ' স্থলে 'পুরাণ' বলিয়াছেন। আলাওলে 'কোরাণ' পাই বটে, কিন্তু মনে হয় ইহা প্রকাশকের বা সম্পাদকের পরিবর্তন, আলাওল 'পুরাণ'ই লিখিয়াছিলেন। জায়সীর কাব্যে রামায়ণ-মহাভারত-ভাগবত কাহিনীর উল্লেখ পাই অজস্র। আলাওলও তাহা করিয়াছেন। মৎস্যেন্দ্রনাথ, গোরক্ষনাথ ও গোপীচন্দ্র-ময়নামতী কাহিনীর ইঙ্গিত উভয় কবিই করিয়াছেন। আলাওলে উপরন্তু বিদ্যাসুন্দর কাহিনীর উল্লেখ আছে।' —ড. সুকুমার সেন : বাঙ্গালা সাহিত্যের ইতিহাস [১ম]।

আলাওল বাংলা সাহিত্যের প্রথম মুসলমান কবিদের অন্যতম। রামায়ণ-মহাভারত-ভাগবতের উপমা ও ঘটনার উল্লেখে মধ্যযুগের বাংলা কাব্য কেবল সমৃদ্ধ নয়, একটু ভারাক্রান্তও। বাঙালি হিন্দুর বিবাহ-স্ত্রীআচার-বারমাসীর বর্ণনায় মধ্যযুগের কাব্যের পাঠক বেশ ক্লান্ত। সংস্কৃতানুগ শব্দাদি অনুসরণের পদ্ধতিও বহু ব্যবহারের ফলে অভিনবত্বহীন। ফারসী কাব্য অবলম্বনে রচিত আপন কবিতায় আলাওল যদি কিছু ফারসী শব্দের [ মাত্রা বজায় রেখে, এবং কাব্যরসের সঙ্গে সঙ্গতি রেখে ] অধিক ব্যবহার করতেন রসের স্বাদে হয়ত বিচিত্রতা আসত। ভারতচন্দ্রের 'যাবনী-মিশাল' ভাষা বাংলা কাব্যভাষার রাজ্যে আঠারো শতকে যে বিপ্লব এনেছিল সতেরো শতকের আলাওলে তার স্পষ্ট পূর্বসূরীত্ব পেতাম। আর এ বিষয়ে আলাওল যে যোগ্য ব্যক্তি ছিলেন তাতে সন্দেহ কি? তিনি বাংলা-সংস্কৃত ও ফারসীতে সমান পণ্ডিত ছিলেন। বাংলাভাষার স্বরূপশক্তি এবং তার ঐতিহাসিক ক্রমবিকাশ সম্বন্ধে অবহিত তাঁর মত পণ্ডিত ব্যক্তি বাংলাভাষার বিশিষ্টতার হানি না ঘটিয়ে নতুন ফারসী শব্দ ব্যবহারে সংযত সার্থকতা দেখাতে পারতেন, এমন বিশ্বাস করা চলে। উপমাদি সংকলনের ব্যাপারেও তাঁর হিন্দু ঐতিহ্যপ্রীতি কিছু কম হলে সম্ভবত মুসলমানী প্রাচীন কাহিনীর উল্লেখ আমাদের উপভোগের সীমানা বাড়িয়ে দিতে পারত।

কিন্তু এই হিন্দু ভাবরূপের প্রতি অধিক আকর্ষণের ফলে আলাওল বাংলা সাহিত্যকে যে প্রধান সম্পদ থেকে বঞ্চিত করলেন তা হল স্বকালের বাঙালি মুসলমানের সমাজ ও পরিবার-জীবনের চিত্র। বাঙালি হিন্দু ও মুসলমানের জীবন-চর্যার মধ্যে যে নানা কারণে কিছু কিছু পার্থক্য বর্তমান—এ কথা স্বীকার করে নিতে হয়। মধ্যযুগের বাংলাসাহিত্যে হিন্দু সমাজের নানা স্তরের জীবন-কাহিনীর বর্ণনা থাকলেও মুসলমানদের কথা প্রায় অনুপস্থিত। বিজয় গুপ্তের বিরোধী মনোভাব প্রসূত হাসান-হোসেন পালায় কিংবা মুকুন্দরামের নবনির্মিত গুজরাট নগরে তাদের ভূমিকা বর্ণনার সংক্ষিপ্ত সামান্যতায় বাঙালি মুসলমানের জীবনলীলার বিচিত্রতা প্রতিফলিত হয় নি এবং তার অভিনব রসাস্বাদ থেকেও বাঙালি পাঠক বঞ্চিত হয়েছে। হিন্দু কবি-সাহিত্যিকেরা মুসলমান সমাজের অন্তরঙ্গ জীবন ও মননের দিকে তো ফিরে তাকানই নি, মুসলমান কবি আলাওল তাঁর পদ্মাবতীতে হিন্দু জীবনচর্যা, ভাব-ভাবনা, ভাষারূপ ও রীতি এবং কাব্য-ঐতিহ্যের অনুসরণ করেই প্রশংসা কুড়িয়েছেন; কি বিপুলতর সম্ভাবনার দ্বার যে তিনি রুদ্ধ করে দিলেন তার বিচার আজও হয় নি। 'সয়ফুলমুলক বদিউজ্জামালে' মুসলমান পাত্রপাত্রীর কাহিনী বর্ণিত হলেও সমাজ-জীবনের পটভূমিটি বাস্তবতা-বর্জিত। তাই 'পদ্মাবতী'র ক্ষয়-ক্ষতি পূরণের প্রশ্নই ওঠে না।

মধ্যযুগের বাংলা সাহিত্যে 'মৈমনসিংহ গীতিকা'র কয়েকটি পালা ব্যতীত মুসলমান জীবনের ঘনিষ্ঠ চিত্রের সাক্ষাৎ মেলে না। বাংলা সাহিত্যধারার এই অভাবজনিত দুর্বলতার অনুসরণ একাল পর্যন্ত ঘটে চলেছে। এর কিছু দায়িত্ব যে

আলাওলের মত সেকালের অত বড় শক্তিমান মুসলিম কবিতে বর্তায় তাতে সন্দেহ কি ?

**দুই**

আলাওলের পদ্মাবতী প্রেমের কাব্য—রোমান্টিক প্রণয়গাথা বলে বাংলা সাহিত্যে পরিচিত। বৈষ্ণব প্রেম-কবিতার সঙ্গে এর একটি প্রধান পার্থক্য ধর্ম সম্পৃক্তির অভাবে।

আলাওল সুফী মতে বিশ্বাসী ছিলেন। জায়সীর মূল কাব্য 'পদ্মাবত' আসলে সুফী ধর্ম-সাধনার রূপক মাত্র। এই রূপকটি কবি স্বয়ং ব্যাখ্যা করেছেন কাব্যের সমাপ্তিতে—'চৌদ্দভুবনের সব কিছু আছে মানুষের ঘটে। চিতোর হইতেছে মানবদেহ, রাজা রত্নসেন মন, সিংহল হৃদয়, পদ্মাবতী [ পদ্মিনী ] বুদ্ধি, শুক পথ নির্দেশকারী গুরু, রত্নসেনের প্রথম পত্নী নাগমতী দুনিয়া-ধান্দা, রাঘবচেতন শয়তান, আলাউদ্দীন-সুলতান মায়া'।[১] আলাওলের কাব্যে এ ব্যাখ্যা নেই। কিন্তু কাব্যের শুরুতে প্রেমতত্ত্ব নিয়ে যে সুগভীর বিরহানুভূতির কথা কবি বলেছেন তা সুফীবাদ-সম্মত। এবং অনেকের মতে আলাওলের কাব্যের প্রাপ্ত সংস্করণগুলির শেষাংশ প্রক্ষিপ্ত বলেই এ অংশটি মিলছে না। মূল কাব্যের পুথি পাওয়া গেলে এ ব্যাখ্যা অবশ্যই মিলত। যে কোন দিক দিয়েই হোক আলাওলের 'পদ্মাবতী' নিশ্চিতভাবে সুফী সাধনার রূপক-সীমায় সীমাবদ্ধ হয়ে গেলে ধর্ম-অসম্পৃক্ত কাব্য হিসেবে এর দাবি নাকচ হয়ে যায়। কিন্তু আলাওলের কাব্য এ রূপকের ব্যাখ্যাকে ছাপিয়ে উঠেছে। নাগমতী দুনিয়া-ধান্দা হলে, রত্নসেনরূপ মন পদ্মিনীরূপ বুদ্ধিকে আয়ত্ত করবার পরেও তার ক্রন্দনে ব্যাকুল হয়ে তার সঙ্গে নিশাযাপন করেন কি করে? বুদ্ধি ও দুনিয়া-ধান্দার ঐরূপ সখীত্ব সম্পর্কেরও বা কি তাত্ত্বিক ব্যাখ্যা দেওয়া যায়? তা ছাড়া মায়া-রূপ আলাউদ্দীন মানবদেহ আক্রমণ করে মনের কাছ থেকে বুদ্ধিকে ছিনিয়ে নেবার চেষ্টা করতে পারে, কিন্তু গোরা-বাদলের বীরত্ব বা জীবন দান কোন্ তত্ত্ব-রূপের বাহন হয়ে দেখা দেয়? আরও অজস্র পার্শ্বচরিত্রের এই রূপকতত্ত্বের রাজ্যে স্থান কোথায় ?

অথচ রূপকটি একেবারে বাদ দিলে এ কাহিনীর রসাস্বাদে বাধা ঘটে না, আনুপূর্বিক সঙ্গতিই রক্ষিত হয়। কাজেই ধর্মসম্পর্কহীন কাব্য হিসেবে এর দাবি মেনে নিলে ঠকবার আশঙ্কা নেই।

কিন্তু আলাওলের সুফী প্রেম-সাধনার তত্ত্বে ছিল বিশ্বাস। প্রেমবোধ সম্পর্কিত কবির সুপ্রচুর উক্তি এবং তার অতি বিস্তৃত বর্ণনা পীড়াদায়ক হলেও অন্তত একটি চরিত্রের কার্যকারণবোধে অনিবার্য। রত্নসেনের বিচিত্র দুঃসাহসিক কর্ম অর্থহীন পাগলামি বলে মনে হত, যদি না গভীর প্রেমবোধের উচ্ছ্বসিত এবং আবেগতরঙ্গিত

১. ড. সুকুমার সেন : বাংলা সাহিত্যের ইতিহাস : ১ম খণ্ড।

বর্ণনা কাব্যমধ্যে যথেষ্ট বিস্তৃতির সঙ্গে বিবৃত হত।

প্রেমতত্ত্ব সম্পর্কিত এই বিবৃতিগুলির মধ্যে সূফী সাধনতত্ত্ব প্রকাশিত হলেও অনুভূতির যে গভীর স্তরের ঘনীভূত নির্যাস এরা প্রকাশ করে চণ্ডীদাসের নামাঙ্কিত সহজিয়া সঙ্গীতগুলি ব্যতীত তার সমকক্ষতার দাবি করতে পারে এমন রচনা বাংলা সাহিত্যে বিরল। তবে উপলব্ধির গভীরতা থাকলেও প্রকাশ-সৌষ্ঠবে চণ্ডীদাসের কবিতায় যে রোমান্টিক সুদূরাভিসার ও বুকফাটা আর্তি তার সাদৃশ্য আলাওলে মিলবে না। নিম্নোদ্ধৃত পংক্তিগুলিতে আলাওল বিরহবোধের যে ব্যাখ্যা দিয়েছেন তার গভীর তাৎপর্য অনস্বীকার্য :

যার ঘটে বিরহের জ্যোতি প্রকাশিল। / সুখ দুঃখ প্রতি তার আপদ তরিল ॥ /
বিরহ-অনলে যার দহিল পরাণ। / পিতল অঙ্গুটি করে হেম দরশন ॥

সূফী তাত্ত্বিকতা নিরপেক্ষভাবে মানব প্রেমানুভূতির যে সত্য এখানে বিবৃত হয়েছে তা একান্ত সূক্ষ্ম এবং গভীর। বিরহের উপলব্ধিতেই প্রেমের পরমা সিদ্ধি। বেদনার অশ্রুধারায়ই সত্যের সোনা উজ্জ্বল হয়ে প্রকাশ পায়। পার্থিব সুখ-দুঃখ বোধ এর নাগাল পায় না। সাধনতত্ত্বের কথা ছেড়ে দিলে এই প্রেমাভিজ্ঞতা নিঃসন্দেহে রোমান্টিক। প্রাত্যহিক বোধ থেকে প্রত্যাহাতীত রহস্যের অস্পষ্ট কুহেলীর প্রাণ-কেন্দ্রে তা মানুষকে নিয়ে যায়। কিন্তু আলাওলের কবিতার ভাষারূপে এই রোমান্টিক প্রেমানুভূতিকে বহন করে কল্পনার কামনাস্বর্গের অভিমুখী করে দেবার ক্ষমতা নেই। আলাওলের পদ্মাবতীতে চণ্ডীদাসের রাধাসুলভ সেই চরিত্র জিজ্ঞাসা নেই যা দেহোর্ধ্ব, ইন্দ্রিয়োর্ধ্ব—কেবলই সূক্ষ্ম মানসিকতার তন্তুতে নির্মিত। পদ্মাবতীর বিরহ-কথা [এ কাব্যে বিরহবর্ণনার কিছু প্রাধান্যই আছে] তাই মামুলি দুঃখ প্রকাশ করার ঊর্ধ্বলোকে পাঠককে নিয়ে যেতে পারে না।

মধ্যযুগের বাংলা পদ-সাহিত্যে কিছু রোমান্টিক-উপলব্ধির প্রকাশ আছে বৈষ্ণব কবিতায়—বিশেষ করে চণ্ডীদাসে ও জ্ঞানদাসে। মঙ্গলকাব্যের মধ্যে চাঁদ ও বেহুলার চরিত্র কল্পনায় রোমান্টিক আদর্শ জয়যুক্ত হয়েছে। অবশ্য রোমান্টিকতা থাকলেও প্রণয়বৃত্তি এদের চরিত্রের নিয়ন্ত্রী শক্তি নয়। কৃষ্ণকীর্তন কাব্যে প্রণয়-আখ্যানের যে রূপ তাতে কবির বস্তুবিদ্ধ বিশ্লেষণ-প্রবণ মনের পরিচয় আছে। প্রেম-জিজ্ঞাসায় কৃষ্ণ-কীর্তন অনেকখানি দেহসীমায় বদ্ধ—রাধা বিরহখণ্ডেও দেহোর্ধ্ব অতিকল্পনার রহস্য প্রধান হয়ে ওঠে নি। আরাকান সভার কবিদের পরবর্তী সময়ে রচিত ভারতচন্দ্রের বিদ্যাসুন্দর প্রেমবোধের রোমান্টিকতায় নয়, একটা সামাজিক ব্যঙ্গের তীক্ষ্ণতায়ই জীবন্ত। মৈমনসিংহ গীতিকার কাহিনীগুলিতে একমাত্র রোমান্টিক প্রণয় সার্থক রূপ লাভ করেছে। পদ্মাবতীর বিশেষণ হিসেবে তাই 'রোমান্টিক' শব্দটির ব্যবহারে শিথিলতা লক্ষণীয়।

অবশ্য রত্নসেনের চরিত্রে পদ্মাবতীর সন্ধানে যোগীব্রত গ্রহণে, নানা ক্রীড়া-কৌতুক ও দুঃসাহসিক কর্মে আপন যোগ্যতা প্রমাণের চেষ্টায় রোমান্টিক লক্ষণ

কিছু আছে। কিন্তু প্রণয়বৃত্তিই এর কেন্দ্রীয় শক্তি নয়। কাজেই পদ্মাবতীর মৌলিক গুণাবলীর জন্য অন্য ক্ষেত্রে খোঁজ করা বিধেয়।

**তিন**

আলাওলের কাব্যের প্রকৃত স্বাদ জীবনের একটা বিপুল সমুন্নত ও তরঙ্গিত উপভোগে। মঙ্গলকাব্যের জীবনচিত্রণে যে শিথিল পরিবারমুখিতা, গার্হস্থ্য প্রাত্যহিকের যে কোমল ইন্দ্রিয়ালুতা তা থেকে আলাওল আমাদের যেন অকস্মাৎ 'শ্যেনসম ছিন্ন করে' ঊর্ধ্বে নিয়ে যান—প্রচণ্ডের মুখোমুখি করে দেন, বিপদের দোলায় সমগ্র সত্তাকে প্রবলভাবে আলোড়িত করেন। যুদ্ধবর্ণনা অবশ্য ধর্মমঙ্গলেও আছে। কিন্তু তার ছন্দেস্বরে সেই উদ্দামতা নেই; মামুলি ঘটনা ছাপিয়ে জীবন-জিজ্ঞাসার কোন নবতর সত্যে তার প্রতিষ্ঠা নেই। আবার মনসামঙ্গলের চাঁদসদাগরে যে বীর্য-ব্যক্তিত্ব তার সমকক্ষতা এর নায়কে নেই। অবশ্যই রত্নসেনের অতি উল্লসিত বেদুইন-বৃত্তি তার নিজস্ব।

আর পদ্মাবতী কাব্যের এই বিশিষ্টতা আলাওলের ব্যক্তিত্বের পাত্র থেকেই উৎসারিত।

**চার**

আলাওলের জীবনকাহিনী আদ্যন্ত কৌতূহল জাগ্রত করে রাখে। মুকুন্দরাম এবং ভারতচন্দ্রের জীবনের সঙ্গে তা একদিকে যেমন তুলনীয়, অন্যদিকে বাংলা সাহিত্যের ইতিহাসে তা তুলনারহিত। ভূমিব্যবস্থার পরিবর্তন ও রাজকর্মচারীদের অত্যাচারজনিত বেদনার্ত কবি মুকুন্দরামের মৌন সহনশীলতা এবং স্মিত কৌতুকে তার প্রতি প্রশান্ত কটাক্ষ। ভারতচন্দ্রও যুগসঙ্কট এবং ব্যক্তিগত কারণে বেদনাবিদ্ধ, কিন্তু শাণিত বিদ্রূপ-দৃষ্টিতে সদা-জাগ্রত। আলাওলের জীবনেও বিপর্যয় প্রচুর, কিন্তু স্মিত হাস্যে কবি তাকে জয় করেন নি অথবা বক্র ব্যঙ্গ-দৃষ্টিতে তাকে আহতও করেন নি, মুহূর্তে ফেনিল উন্মত্ততা কণ্ঠ ভরে পান করার উদ্দাম উল্লাস অনুভব করেছেন। জীবনের ঘটনা থেকে কবির ব্যক্তিত্ব এই জিজ্ঞাসাকেই আকর্ষণ করে নিয়েছেন।

কোন কোন সমালোচকের মতে কবির ব্যক্তিগত জীবন-ঘটনা তাঁর কবিসত্তাকে একেবারেই স্পর্শ করে না। তাই কাব্যবিচারে সে আলোচনা অবান্তর। কিন্তু একথা আদৌ স্বীকার্য নয়। ব্যক্তিজীবনের প্রত্যক্ষ প্রতিফলন তাঁর কাব্যে না থাকতে পারে; কিন্তু কবি-আত্মার [যে আত্মা সৃষ্টি করে] সঙ্গে তাঁর জীবনের যোগসূত্র থাকবেই—প্রত্যক্ষ বা পরোক্ষে, বর্ণালী সহযোগে বা বর্ণহীন স্বচ্ছতায়। তাই আলাওলের জীবন-কাহিনীর মধ্যে তাঁর নিগূঢ় কবিসত্তার সন্ধান পাওয়া যেতে পারে।

আলাওলের জীবনের নিম্নোক্ত তথ্য বাংলা সাহিত্যের ইতিহাসবিদগণ কর্তৃক সঙ্কলিত। আমি তা পুনর্বিবৃত করছি মাত্র।

গৌড়ের জালালপুরে ছিল আলাওলের নিবাস। তাঁর পিতা ছিলেন নৃপতি মজলিস কুতুবের অমাত্য। জলপথে যাত্রাকালে হার্মাদ বা পর্তুগীজ জলদস্যুদের দ্বারা পিতাপুত্র আক্রান্ত হলেন। যুদ্ধ করে পিতা বীরের ন্যায় শহীদ হলেন। আলাওল কোনক্রমে বেঁচে গেলেন এবং আরাকানে এসে উপস্থিত হলেন। নৃপতি মজলিস কুতুবের অমাত্যপুত্র ঘোড়সওয়ারের জীবন বরণ করলেন।

সঙ্গীত ও নাট্যকলায় তাঁর অসামান্য দখল ছিল। বাংলা-সংস্কৃত-আরবী-ফারসী ভাষাও ছিল তাঁর আয়ত্তে। সেকালে গুণীর আদর ছিল। সামান্য অশ্বারোহী সৈন্যের তাই রাজসভার প্রধান অমাত্য মাগন ঠাকুরের পৃষ্ঠপোষকতা পেতে বিলম্ব হল না। অশ্ব এবং অস্ত্র পরিত্যাগ করে তিনি কাব্য লিখতে আরম্ভ করলেন। মাগনের মৃত্যুর পরেও সুলেমান বা সৈয়দ মহমদের মত রাজামাত্যদের আনুকূল্য তিনি লাভ করেছেন। ফলে 'পদ্মাবতী', 'তোহফা', 'হপ্তপয়কর', দৌলত কাজীর 'সতীময়না'র অসম্পূর্ণ শেষাংশ এবং 'সয়ফুলমূলক বদিউজ্জামালে'র কতকাংশ রচিত হয়।

এমন সময় আবার ভাগ্যবিপর্যয় ঘটল। সাজাহানের পুত্র সুজা রোসাঙ্গে এসে আশ্রয় নিলেন। কিছু কিছুকালের মধ্যেই তিনি রাজার রোষাকর্ষণ করলেন। সম্ভবত দিল্লীর সম্রাটবংশের সুজাকে কেন্দ্র করে মগ রোসাঙ্গরাজ্যের মুসলমান অমাত্যদের এক অংশ ষড়যন্ত্রে লিপ্ত হওয়াতেই সুজা রাজরোষে পড়েন।

রোসাঙ্গ-নৃপতি সহ হৈল বিসংবাদ। / পরাজয় ঘটিল তান পাই অবসাদ ॥ / যত লোক মুসলমান তান সঙ্গে ছিল। / রোসাঙ্গ নাথের হাতে সব লোক মৈল ॥

আলাওল কারারুদ্ধ হলেন। এ ব্যাপারে তিনি কতটা সম্পৃক্ত ছিলেন তা জানা না গেলেও সুজার পরাজয়ে কবি যে অবসাদগ্রস্ত হয়ে পড়েছিলেন তার সাক্ষ্য আছে কবির নিজেরই রচনায়।

কবি অবশ্য কিছুকাল পরে কারামুক্ত হলেন, কিন্তু-রাজকীয় মর্যাদা ও প্রতিষ্ঠা তো গেলই, জীবিকার সংস্থানও রইল না।

সবে ভিক্ষা জীব রক্ষা ক্লেশে দিন যাএ

রাজকবি ভিখারি হলেন। অবশেষে ভাগ্যের চাকা আবার ঘুরল। রোসাঙ্গের কাজীর আনুকূল্যে রাজসভায় তাঁর প্রবেশ ঘটল। 'সয়ফুলমূলক-বদিউজ্জামাল' সমাপ্ত করলেন, 'দারা-সিকেন্দার নামা' লিখে নৃপতিকে সন্তুষ্ট করলেন।

নাটকীয় উত্থানপতনপূর্ণ, ঘটনাবহুল জীবন ছিল আলাওলের। এই সংক্ষিপ্ত বিবরণ থেকে কয়েকটি মূল সূত্র আবিষ্কার করা যেতে পারে।—

১. জীবনে বহুবিচিত্র এবং উদ্দাম অভিজ্ঞতা লাভ করেছিলেন আলাওল— হার্মাদ জলদস্যুদের সঙ্গে সংগ্রাম থেকে আরম্ভ করে রাজবন্দীর দুঃখ দুর্দশা, অশ্বারোহী সৈনিকের জীবন থেকে ভিক্ষাবৃত্তি পর্যন্ত।

২. আলাওল যে রাজসভার কবি ছিলেন এবং যে সব মন্ত্রি সেনাপতির আনুকূল্য

লাভ করেছিলেন, তাঁরা মুকুন্দরামের পোষ্টার মত গ্রাম্য জমিদার ছিলেন না। ভারতচন্দ্রের প্রতিপালক কৃষ্ণচন্দ্রও একটু বড় ধরনের জমিদার মাত্র, রাজা ছিলেন না। তাঁর রাজসভায় বিলাসকলার অভাব ছিল না, অভাব ছিল প্রকৃত রাষ্ট্রনৈতিক জীবন-বেগের। সমগ্র মধ্যযুগ ধরে বাঙালি কবিগণ তাই সাধারণভাবে রাষ্ট্রনীতি থেকে বহু দূরবর্তী ছিলেন। গ্রাম কেন্দ্রিক জীবনচর্যায় রাষ্ট্রীয় জীবনের উত্থান-পতনের প্রভাব বড় পড়ত না। বাঙালি কবিগণের চিন্তা-চেতনায় রাজ্যে তাই রাজনৈতিক জীবন ও মননের প্রতিফলন প্রায় অনুপস্থিত ছিল। কবীন্দ্র পরমেশ্বর এবং শ্রীকর নন্দী পরাগল ও ছুটি খাঁয়ের সভায় আশ্রয় পেয়েছিলেন। সৈনাপত্য-কেন্দ্রিক চিত্তধর্ম এবং প্রত্যক্ষ রাষ্ট্রনৈতিক জীবনের সংস্পর্শে উক্ত কবিদের মহাভারতের অশ্বমেধ পর্বের যুদ্ধবর্ণনার আধিক্য ঘটেছে। রোসাঙ্গ-নৃপতিদের সভাকবি ছিলেন আলাওল। এবং এ সভায় রাষ্ট্রনৈতিক আলোচনা ও কর্মতৎপরতাই প্রধান কর্তব্যরূপে অনুশীলিত হত। আর আলাওলও যে কাব্যরচনা ব্যতীত সর্ববিধ কর্মতৎপরতা থেকে বিরত থাকতেন না এমন প্রমাণ মিলছে।

৩. আলাওল যাবতীয় ঘটনাতরঙ্গের নীরব ও নিরাসক্ত দর্শক ছিলেন না। সূফীসাধক হওয়া সত্ত্বেও এই নিষ্ক্রিয় নিরাসক্তি তাঁর কবিস্বভাবের অংশ ছিল না। যে ব্যক্তি হার্মাদের সঙ্গে সংগ্রাম করে আত্মরক্ষায় সমর্থ হন, ঘোড়সওয়ার সেনানীর গতি ও শক্তির অধিকারী হিসেবে জীবিকা অর্জন করেন, কবি হয়েও রাষ্ট্রীয় দ্বন্দ্বে অংশগ্রহণ করেন, অতি সামান্য অবস্থা থেকে উচ্চ রাজ-পুরুষদের দৃষ্টি আকর্ষণে একাধিকবার নিপুণ কৌশলের সার্থক প্রমাণ দেন তিনি আর যা-ই হোন—নিষ্ক্রিয়ও নন, নিরাসক্তও নন।

এই কবি-চিত্তের সৃষ্টি হিসেবে 'পদ্মাবতী' কাব্যের বিচার করলেই তার যথাযথ পরিচয় মিলবে।

বাঙালি মুসলমান সমাজজীবনের বাস্তব চিত্রের অভাবের জন্য আলাওলের বিরুদ্ধে অভিযোগ তুলেছি। তবে আলাওলের যে কবি-ব্যক্তিত্বের পরিচয় নিলাম তার পেছনে কেবল ব্যক্তিগত কারণই নয়, সম্ভবত ধর্মগত জীবন-চেতনার কিছু কারণ বর্তমান।

সেকালের বাঙালি হিন্দুর স্বাভাবিক জীবনদর্শনের ব্যাখ্যা করতে গিয়ে ড. নীহাররঞ্জন রায় বলেছেন, 'বৃহত্তর, সংগ্রাম-মুখর উল্লাস-উতরোল জীবনের স্পর্শও সেই জন্যই [ অর্থাৎ গ্রাম-কেন্দ্রিক কৃষিপ্রাধান্য—লেখক ] বাঙালীর গ্রামীণ সংস্কৃতির স্রোতে কোনো বৃহৎ চাঞ্চল্য সৃষ্টি করে নাই, তাহার তটরেখাকে প্রসারিত বা প্রবাহকে গভীর গম্ভীর করিতে পারে নাই।...সেখানে জীবনের শান্ত, সংযত, সমতাল; পরিমিত সুখ ও পারিবারিক বন্ধনের আনন্দ ও বেদনা, সুবিস্তৃত উদার মাঠ ও দিগন্তের, নদীর ঘাট ও বটের ছায়ার সৌন্দর্য।'—[ বাঙালীর ইতিহাস ]। অপরপক্ষে মুসলমান ধর্মের পায়ের তলায় 'বিশাল মরু দিগন্তে বিলীন,' এক হাতে

